মঙ্গলে, সকল সৎকার্য্যে তাঁর রুচি। যুবা বয়সে বিপুল সম্পত্তির অধিকারী হয়ে'ও, তিনি ভোগ-বিলাসিতায় গা ঢেলে' দেন্‌নি।

শান্ত। হায়, ক'বে আমাদের দেশের ধনবানেরা দীনতারণ বাবুর দৃষ্টান্ত অনুকরণ ক'রে দেশের মুখোজ্জ্বল কর্‌বেন!

সুশীল। চল ভাই, আশ্রমের বহু কাজ যে দেখ্‌তে হবে।

[প্রস্থান।

## তৃতীয় গর্ভাঙ্ক।

### স্বর্গলোক।

(শীতলা ও ওলাদেবী)

ওলাদেবী। তুই অমন মুখভার করে' থাকিস্‌ কেন শীত্‌লে দি'?

শীতলা। আমার প্রাণে বড় দুঃখ, ওলা! জগৎজোড়া আমার অমন প্রতিপত্তি ছিল। আজ কিনা আমার একমাত্র আদরের পুত্র বসন্ত মর্ত্ত্যলোকে অমন লাঞ্ছিত হ'চ্চে!

ওলাদেবী। আমারি কি সে বিষয়ে কম দুঃখ? আমি ওলাদেবী, পৃথিবীময় আমার প্রতাপ। তা'তে আমার আদরের মেয়ে ওলাউঠাও কি দেশে দেশে কম লাঞ্ছনা পাচ্চে?

শীতলা। তাই'তো বোন্‌! আমার ছেলেকে জব্দ কত্তে, ধন্বন্তরী কি উঠে' পড়ে' কম লেগেচিলেন! কত অষুধ, কত টোট্‌কা, আরও কত কি তৈয়িরি করেচিলেন। কিন্তু, তা'তে বেসী কিছু কত্তে পারে নিকো। শেষে বিলেত দেশের ডাক্তার জেনার বেটা, মান্‌ষের শরীরে গরুর বীজের টীকে দেওয়া আবিষ্কার ক'রে, বসন্তের সর্ব্বনাশটা কর্‌লে। দেবতার ছেলে কি গো-বীজের ধারে এগোতে পারে, বোন্‌?

ওলাদেবী। তবু দিদি, তোমার হুম্‌কোনিতে সবাই ভয় পায়। আমার তা'ও যে খর্ব্ব হয়ে' এলো। পৃথিবীর অশিক্ষিত মানুষ ভিন্ন, শিক্ষিত লোকগুলি এখন যেন আমার হুম্‌কোনিতেও আর তত ভয় পায় না। কারণ তা'রা এখন আমার মেয়েকে জব্দ কর্‌বার নানারূপ নিয়ম-প্রণালী জেনেচে ও অষুধ-পত্তর পেয়েচে।

শীতলা। এখন দেখ্‌দেখি বোন্‌, ভাব্‌না কেন হ'বে না? মান্‌ষের রক্তমাংসেই তো আমাদের ছেলে-মেয়ের দেহ পুষ্ট? তা'তে যদি বিঘ্ন ঘটে, তবে ওরা থাকবে কি করে'?

ওলাদেবী। শীতলে দিদি, তুই যে অবাক্ করলি ? তুই কি ভাবিস্ যে পৃথিবীর সবগুলো মানুষ সর্ব্বদা সুনিয়মাদি পালন ক'রে চল্‌বে, আর আমাদের ছেলে-মেয়ে একেবারেই শুকিয়ে পড়্‌বে !

শীতলা। গতিক তো প্রায় সেইরূপই দেখ্‌চি।

ওলাদেবী। তা' কিছুতেই হবে না। তবে আমাদের পসার প্রতিপত্তি কমে' যে'তে' পারে ! বিধাতার যা' ইচ্ছে তা' হবে। তা'নিয়ে আমাদের মাথা ঘামিয়ে ফল কি দিদি ? এ দেশে না হয়, ও দেশে—পৃথিবীর সব বেটা-বেটী আর সব সময় সাবধান হয়ে' থাক্‌তে পার্‌বে না। আমাদের পসার সহজে মাটি করা কঠিন !

শীতলা। ওলা, তোর পক্ষে এ কথা অনেকটা সত্য হতে পারে, কিন্তু আমার পক্ষে নয়। গো-বীজ-টীকেই যে বাপ বসন্তের কাল হয়ে' দাঁড়িয়েচে। যা'দের এক আদ বার টীকে হয়, তা'দের শরীরে কিছু দিন গেলে বীজটা ধ্বংস পেয়ে থাকে, সেখানে ছেলে আবার ঘেঁস্‌বার সুযোগ পায়। কিন্তু বোন্, এখন আবার বার বার টীকে লওয়ার পদ্ধতি হয়েচে। তা'তে মানুষের দেহে এত বীজ ছড়ান থাকে যে সেখানে আর ঘেঁস্‌বার যোটি থাকে নাকো। (নেপথ্যে চাহিয়া) ঐ বসন্ত ও ওলাওঠা, দু'টিতে এদিকে একত্র হয়ে' আস্‌চে। দু'টিতে খুব ভাব !

ওলাদেবী। দিদি, আশীর্ব্বাদ ক'রো, দুটির ও-ভাবে যেন সুফল ফলে।

(বসন্ত ও ওলাউঠার প্রবেশ)

শীতলা। তোরা যে ঘুরে' ফিরে' বেড়াচ্চিস্, তা' মর্ত্ত্যলোকে যাবিনে ?

বসন্ত। আর গিয়ে কি করবো মা ! দেবতার ছেলে, গরুর বীজ মাড়া'তেও পারিনে, পসারও কমে' আস্‌চে।

ওলাউঠা। আমারও দশা অনেকটা তেমনি হয়ে' পড়্‌চে।

ওলাদেবী। তা' ব'লে কি ব'সে থাক্‌তে হবে ? পৃথিবীর সামান্য পশু পর্য্যন্তও ব'সে দিন কাটায় নাকো। আর তোরা দেবতার সন্তান হ'য়ে, ব'সে থাক্‌বি কিরূপে ? কাজ তো করা চাই ? জগতটা যে কর্ম্মময়।

বসন্ত। বসে' কি আর থাকা যায় ? আহারের পথটা তেমন ভাল নেই ব'লে মনটা মাঝে মাঝে বিগড়ে' যায়, তাই দু'চার দিন ঘুরে' ফিরে' কাটাই।

ওলাউঠা। মা, এবার দেখ্‌চি তোমাদের দেবীর চাইতে কিন্নরীর পসার বে'ড়ে চল্লো, যদিও তোমরা নিম্নশ্রেণীর দেবতা, তবুও ত দেবতা ?

শীতলা। কা'র কথা বল্‌চো মা ওলাওঠো ?

ওলাউঠা। কিন্নরী ম্যালেরিয়ার কথা বল্‌চি ?

ওলাদেবী। হাঁ, তা' অনেকটা সত্যি বটে। ম্যালেরিয়ার পুত্র এনোফেলিস্ বেশ শক্তিধর। তাই ম্যালেরিয়ার পসার জেঁকেচে।

শীতলা। সে কথা যাক্। তোরা এখন তোদের কাজ দেখ্।

ওলাদেবী। এবার কোন্ দিকে যাবি ভেবেচিস্?

শীতলা। এবার ইয়োরোপে যা।

বসন্ত। না মা, সে দিকে মন বড় এগোয় না। ও দেশের আট্ ঘাট্ বড্ড শক্ত বাঁধা। এবার ভারতবর্ষে যাব, আর বাঙ্গালাদেশে ক'দিন থাক্‌বো। সে দেশে শিকারটা মন্দ জোটে না।

শীতলা। তবে তাই কর্। বৃথা সময় নষ্ট ক'রে ফল কি? আমরা এখন আসি, আয় বোন্ ওলাদেবী?

[শীতলা ও ওলাদেবীর প্রস্থান।

বসন্ত। ওলাউঠা?

ওলাউঠা। কি?

বসন্ত। কিঁ ইঁ ইঁ! যেন গাছ থেকে' নেবে' এলেন!

ওলাউঠা। আর তুই তো যেন পাঁক্ থেকে' উঠে' এলি?

বসন্ত। (গদগদভাবে) তা' যাই বলিস্ ওলা, তোকে দেখ্‌তে বড্ড ভাল লাগে কেন জানিস্?

ওলাউঠা। তবে চোখ্ বুজে' থাক্।

বসন্ত। চোখ্ বুজ্‌লেও যে তোকে দেখ্‌তে পাই?

ওলাউঠা। সর্ব্বনাশ, তবে পালাই।

বসন্ত। কোথা যাবি? ও রূপের স্থান কোথা?

ওলাউঠা। তবু তোর্ চেয়ে নই ভোঁতা!

গীত।

বসন্ত। বলিস্ কিরে বলিস্ কিরে ওলো বলিস্ কিরে?
ওলাউঠা। বল্‌বো না তো কি হয়েছে, ভয় করি কা'রে?
বসন্ত। তুই যে রূপসী!
ওলাউঠা। তবু দাঁতে দি'নি মিশি।
বসন্ত। আর আমার যে রূপ—
ওলাউঠা। আঃ, জান্‌লে কেউ মূর্চ্ছা যাবে চুপ্-চুপ্-চুপ্।
বসন্ত। ওলো, তোর্ গতি মুই, মোর্ গতি তুই,
বসন্ত। আহা, ঠিক্ যেন পান্তাভাতে দই!
উভয়ে। ক্যাবাত্ ক্যাবাত্, আজ কুপোকাত্, চল্ তবে তেড়ে'।

[প্রস্থান।

## চতুর্থ গর্ভাঙ্ক।

### বৈঠকখানা।

(দীনতারণ, সুশীল ও শান্তশীল)

সুশীল। দীনতারণ বাবু, এবার আমাদের "বঙ্গীয় সেবাশ্রমের" কাজ বেজায় বেড়ে' যাচ্চে। চারদিক্ থেকেই কেবল্ মহামারীর খবর আস্‌চে। আমাদের নির্দ্দিষ্ট সংখ্যক সেবকেরা যেন সকল দিক্ কুলিয়ে উঠ্‌তে পাচ্চে না।

শান্ত। কুতুবপাড়া গ্রামটা এবার যেন উৎসন্ন যেতে' বসেচে। সেখানে নানাপ্রকার সংক্রামক ব্যাধির প্রকোপে হরদম্ কেবল লোক ম'চ্চে। গ্রামটা একটা ভয়াবহ মূর্ত্তি ধারণ করেচে।

দীন। কুতুবপাড়াতে, আমি পাঁচজন চিকিৎসক সঙ্গে নিয়ে, আজই যাব ঠিক করেচি। দেখুন সুশীল বাবু, দেখুন শান্তশীল বাবু, আমাদের সেবাশ্রমের চিকিৎসার বন্দোবস্ত ও রোগিপরিচর্য্যা—কেবল এ সকলে ফল হবে না। যতদিন না আমরা দেশের আবালবৃদ্ধবনিতাকে স্বাস্থ্যরক্ষার সাধারণ বিধিগুলি বিশেষভাবে শিখিয়ে দিতে পার্‌বো, ততদিন আর দেশকে এ সকল মহামারীর হাত হ'তে যথাসম্ভব রক্ষে করার উপায় নেই।

সুশীল। ঠিক্ কথা বটে। আপনি নিজে সে বিষয়ে যথেষ্ট ক'চ্চেন। আমাদের দেশের রাজশক্তিও এজন্য বিশেষ যত্নবান।

দীন। একার কর্ম্ম নয়, সুশীল বাবু। আর কেবল রাজশক্তিও সব ক'ত্তে পারেন না। দেশের জন্য যা'দের প্রাণ কাঁদে, আর্ত্ত-দুঃখে যা'দের হৃদয় গলে, তা'দের সকলে মনোযোগী হ'লে, তবে ফল দাঁড়া'তে পারে। তবে তা'র জন্য ব্যক্তিগত কাজ না করার কোন কারণ নেইকো। সৎকাজের আংশিক সম্পাদনও ভাল। আমার যেটুকু শক্তি আছে, আমি কর্‌বো, আপনার যেটুকু আছে, আপনি কর্‌বেন। দুর্দ্দশার কথা কি বল্‌বো, সে দিন খবরের কাগজে পড়্‌লুম, বদ্ধগৃহে সারারাত্ পাথুরে কয়লার আগুন জ্বালিয়ে, দূষিত গ্যাসে এক গৃহে সাতটি লোক মারা গিয়েচে। স্বাস্থ্যরক্ষার একটা সাধারণ বিধির অজ্ঞতাই, ঐ মহাঅনর্থের কারণ হয়েছিল, নয় কি? এখন দেখুন, আমরা যদি দেশের সাধারণ লোকদিগকে অন্ততঃ মোটামোটি স্বাস্থ্যবিধিগুলি, যেমন—বিশুদ্ধ বায়ু, জল ও খাদ্যের প্রয়োজনীয়তা, নিয়মিত ব্যায়ামের উপকারিতা, ভেজাল দ্রব্যের

অনিষ্টকারিতা, শিশুপালন, প্রসূতির শরীরপালন, সংক্রামক রোগের প্রতি-ষেধ-বিধি ইত্যাদি বুঝিয়ে দিতে পারি, তবে দেশের কতই না উপকার ও উন্নতি হ'তে' পারে !

শান্ত। দীনতারণ বাবু, আমাদের সেবাশ্রম হ'তে এ বিষয়ের বিশেষ বন্দোবস্ত ক'ত্তে হবে। আমরা এ জন্য কতিপয় প্রচারক নিযুক্ত কর্‌ব এবং দেশে স্বাস্থ্যবিধি শিক্ষা দিবার আর আর যে যে উপায় করা যেতে' পারে, আমাদের তা ক'ত্তে হবে।

দীন। উত্তম প্রস্তাব। যাক্, এখন কুতুবপাড়ায় যাওয়ার বন্দোবস্ত দেখ্‌তে হবে।

সুশীল। আমরাই তো বহু সেবক যাচ্চি। আপনি চিকিৎসক ও অর্থ সাহায্যের বিশেষ বন্দোবস্ত করেচেন। এ স্থলে, সে ভয়াবহ জায়গায় আর আপনার যাওয়ার বিশেষ আবশ্যকতা দেখ্‌চিনে। আমরা আপনার জীবনকে বড় মূল্যবান মনে করি। আমাদের মত শত শত প্রাণপাত হ'লে বিশেষ কিছু এসে যায় না, কিন্তু যাঁর জীবনের উপর সহস্র সহস্র জীবনের আশ্রয়, তাঁর জীবন যথাসাধ্য নিরাপদ্ রাখা নিতান্ত আবশ্যক। তাই আপনাকে কুতুবপাড়ায় যেতে' নিষেধ ক'চ্চি।

দীন। (হাসিয়া) প্রাণের জন্য অত ভয় কর্‌লে আর পরের কাজ করা চলে না। কুতুবপাড়া আমার নিজ জমিদারীর অধীন। আমার প্রজাগণ ভীষণ ব্যাধিতে উৎপীড়িত হচ্চে, আর আমি তাদের জমিদার হ'য়ে' নিজ প্রাণের জন্য দূরে স'রে থাক্‌বো? আমা হ'তে তা' হবে না। আপনারা গিয়ে প্রস্তুত হউন, আমি সব ঠিক ঠাক্ করে' আস্‌চি।

[ প্রস্থান।

শান্ত। জমিদারকে যে পূর্ব্বকালে প্রজার "মা-বাপ" বলা হ'ত দীনতারণ বাবু প্রকৃতই তাই। তাঁর প্রজা-প্রীতির বিবরণ জান্‌লে, লোকে তাঁকে, মর্ত্ত্য-দেবতা বলে' পূজো কর্‌বে। অন্নকষ্ট ও জলকষ্ট নিবারণ, রোগের প্রতি-কার, শিক্ষা-বিস্তার, ইত্যাদি বিবিধ সদ্‌গুণে দীনতারণ বাবু তাঁর প্রজাগণের প্রকৃতই পিতৃস্থানীয়। তাঁর গুণের পরিচয় পূর্ব্বে তোমাকে বলেচি।

সুশীল। দীনতারণ বাবুকে প্রাণের সহিত ভক্তি ক'ত্তে ইচ্ছা হয়। চল এখন। কুতুবপাড়ায় যাওয়ার উদ্‌যোগ ক'ত্তে হবে।

[ উভয়ের প্রস্থান।

## পঞ্চম গর্ভাঙ্ক।

### কিন্নরপুর।

(কিন্নরী-যুবতীগণের গীত)

রূপের হাটে, আমরা ঠাটে, কর্‌ছি সাধে বিকিকিনি।
আয় খদ্দের, সবার বিদ্ধের. এবার হবে জানাজানি।
ধারে বিকি নাই—হাঁ,
দরদস্তুর নাইকো বস্তুর—শুধু গো যাচাই.
সাধাসাধি. কাঁদাকাঁদি, নাইকো শেষে হানাহানি।

যুবতীদের প্রস্থান

(কিন্নর-রাজের প্রবেশ)

কি-রা। দেবতার মান. দেবতার স্থান
ভরা ধরাতলে;
কিন্তু. কিন্নরের স্থান নাহিক কোথায়।
এত হীন নর—সেও সদা ডর করে না কিন্নরে!
এর চেয়ে অপমান কি আছে আমার?
লজ্জা, ক্ষোভ. ঘৃণা দগধে হৃদয়.
সদানন্দময় কিন্নরের পুরে,
নিরানন্দ-স্রোতঃ বহে কোন্ পাপে?
(নেপথ্যে চাহিয়া) ঐ আসে ম্যালেরিয়া,
দেখি এ কিন্নরী
কৃতকার্য্য কতদূর হইল এবার।

(ম্যালেরিয়ার প্রবেশ)

ম্যালে। কিন্নর-রাজ, দাসী প্রণাম ক'চ্চে; আশীর্ব্বাদ করুন।

কি-রা। ম্যালেরিয়া, তুমি আমাদের কিন্নর-কুল-কামিনী হ'য়েও, যেরূপ পৌরুষ প্রকাশ ক'রে ধরাতলে আধিপত্য বিস্তার ক'চ্চ, তা'তে আমি প্রকৃতই গৌরবান্বিত। তোমার ও তোমার পুত্র-পৌত্রগণের সর্ব্বাঙ্গীন কুশল চির-প্রার্থনীয়।

ম্যালে। রাজন্, আপনার আশীর্ব্বাদে এ দাসী তা'র কর্ত্তব্য সম্পাদনে কোন ত্রুটি ক'চ্চে না। আমার মশক-পুত্র এনোফেলিস্ ও তা'র সখা কিউলেক্স্ আমার আজ্ঞা পালনে কদাপি কুণ্ঠিত নয়। তবে কিউলের্ শক্তিসামর্থ্য এনোফেলিসের মত হয়নি, তা' হলে' অ্যাদ্দিনে ধরাতলে আমার পসার প্রতিপত্তি সর্ব্বব্যাপী হ'ত। বল্‌তে কি, কিউলটা একরূপ অকর্ম্মাই হ'য়েচে। এনো ও কিউলের পুত্র-কন্যাগণও তা'দের আপন আপন পিতার অনুরূপই হয়েচে।

কি-রা। ম্যালা, তোমার কথা শুনে' প্রাণ বড় আশ্বস্ত হ'ল। বিধাতা তোমায় ও তোমার বংশধরগণকে সর্ব্বদা শক্তি-সামর্থ্য দান করুন, ইহাই প্রার্থনা করি। আমার অন্যতম চর কিউলেক্স্ যে এনো'র মত শক্তিমান নয়, তা' জানি। তবে ওকে দিয়ে কিছু সাহায্য হবে, সন্দেহ নেই।

ম্যালে। ঐ এনো ও কিউল্ আস্‌চে। দুটিতে খুব প্রণয়! যেন এক বোঁটায় দুটি ফুল।

(অঙ্গভঙ্গী সহকারে লাফাইয়া, গাইতে গাইতে এনোফেলিস্ ও কিউলেক্সের প্রবেশ।)

গীত।

হুঁ-উঁ-উঁ-উঁ, হুঁ-উঁ-উঁ-উঁ, ভঁন্-ভঁন্-ভঁন্।
আঁধার পাঁই, চঁলে যাঁই, হঁন্-হঁন্-হঁন্ হন্ হন্।
পঁচা গঁলা নাঁলা জঁলা পঁচায় বাঁচা রঁই,
ওকঁ্ত ওকঁ্ত মাঁনুষ রকঁ্ত ভাঁলা-খাঁনা ওঁই,
হুঁ-উঁ-উঁ, হুঁ-উঁ-উঁ-ভঁন্,
সোঁ-ওঁ-ওঁ সোঁ-ওঁ-ওঁ-সন্,
হুঁ-উঁ অঁ-সুঁ-উঁ-অঁ, হুঁ-উঁ-অঁ-সুঁ-উঁ-অঁ,
ফঁন্-ফঁন্-ফঁন্।

ম্যালে। একিরে, তোরা এবার বারবারই ফিরে ফিরে' আসিস্ কেন? পৃথিবীতে মন যেন তিষ্ঠে না। বলি, কি করে' পেট চালাবি, হতচ্ছাড়ারা? ছেলেপেলে ত দিন্ দিন্ বেড়ে' চল্‌চে।

এনো। অঁত চোঁক্ রাঁঙ্গাস্ ক্যাঁন! রাঁত ভঁরে' খেঁটে' মঁরছি। আঁর দিনের বেঁলায়ও যঁদি এঁক আঁদটুকু হাঁপ ছাঁড়্‌তে আঁসি, অঁম্‌নি ফোঁস্ ফোঁস্ কঁরে' উঁঠিস্। ভ্যাঁলা তোঁ তুঁই মাঁই!

ম্যালে। বলি অত চটিস্ কেনরে, এনা? বর্ষাকাল শেষ হ'য়ে এয়েচে, এখন যে তোদের কাজের মরসুম।

এনো। মঁরলুম-মঁরলুম ! ওদিঁকে যেঁ গেঁলুম গেঁলুম !

ম্যালে। কেনরে কি হ'য়েচে ?

এনো। হুঁ-কিঁ হয়েচে ! তোঁর চৌদ্দ গুঁষ্ঠির মাঁথা যেঁ এবাঁর মুঁড়েচে ! ডোঁবায় নাঁলায় কেঁরোসিন ছঁড়িয়ে দিচ্চে, ঝোঁপ জঁঙ্গলা কেঁটে ফেঁল্‌চে, আঁর তোঁর নাঁতি-নাঁতকুরের বঁংশ নিপাঁত হঁচ্চে।

কিউ। আঁর মাঁ, ঢাঁকা সহঁরের সঁদর ঘাঁটে কাঁমান পুঁতেঁচে—এ বাঁর নাঁকি আঁমাদের মঁশার বঁংশ নিঁর্ব্বংশ হঁবে। মাঁ কি হঁবে ! ঢাঁকা যে আঁমার বঁড় সাঁধের জাঁয়গা।

ম্যালে। খোকাটার বোকার মতই কথা। কামান দাগিয়ে ওকে মার্‌বে ! যাক্‌, হারে এনা, তোর্ কথায় ভাবনা হ'ল বটে।

এনো। এঁতেই ভাঁবনা হঁল ? তঁবে কাঁপনা হঁক্‌। শোঁন্‌ আঁবাগের বেঁটী, শোঁন্‌। এঁবার মাঁনষের গাঁয় ঢুঁকে' যেঁ তুঁই খাঁবার খাঁবি—তাঁ'ও বঁন্ধ। এঁক তেঁতো গুঁড়ো তৈঁরী হয়েঁচে—নাঁম কুঁইনাইন। তাঁ খেঁলে' মাঁনষের গাঁয় আঁমাদের সবঁ তেঁজ নঁষ্ট হঁয়ে যাঁয়।

ম্যালে। তাইতো রে ! বড় ভাবনাই যে লাগিয়ে দিলি।

কিউ। মাঁ, সঁব তোঁ শুঁনলি। আঁর ভাঁরত দেঁশে কঁত ঘুঁর্‌বি। চঁল এঁবার তোঁকে নিঁয়ে জাঁহাজে চোঁড়ে বিঁলেতে যাঁই।

ম্যালে। আহা কি বুদ্ধিমানের সঙ্গেই এনা'র মিতেলি ! বোকাটায় জ্বালাতন কর্‌লে দেখ্‌চি। মাকে নিয়ে বিলেত্ যাবেন। ভারতে ঘুরে' ভারতের লোকের মত বাতিক্ হয়েচে ! হাঁরে, সে গুড়ে যে বালী ! সেখানে একদিনের শীতে যে হাঁ করে' মরে' যাবি। আর সে দেশের লোক সর্ব্বদা মোটা জামা কাপড় পরে' থাকে, বাড়ী-ঘর-দুয়োর চক্‌চকে ঝক্‌ঝকে—ময়লা-আবর্জ্জনা সে দেশে জমে না। সেখানে গিয়ে কি সবাই শুকিয়ে মর্‌বো ? তারপর সে দেশের লোকই যত নষ্টামির গোড়া ! তা'রাই যে আমাদের সর্ব্বনাশের যত উপায় কচ্চে। যে যাই বলুক, সে দেশে সহজে যাওয়া হবে না।

এনো। মাঁ, আঁমাদের এঁখন যাঁ কঁরার, বাঁঙ্গলা দেঁশেই কঁরতে হঁবে ; আঁর জাঁয়গায় যাঁ কঁরা, তাঁ ফাঁকে ফাঁকে।

কি-রা। ম্যালেরিয়া, তোমার ছেলের কথাবার্ত্তায় প্রাণের উৎসাহ অনেক কমে' গেল। সবই আমাদের অদৃষ্ট !

ম্যালে। কিন্নর-রাজ, আমাদের সাধ্যমত যা' করা যেতে' পারে, তা'তে ত্রুটি হবে না। আপনি নিশ্চিন্ত থাকুন।

[প্রস্থান।

## ষষ্ঠ গর্ভাঙ্ক।

রাত্রিকাল।

ওলাউঠা-মহামারী-পীড়িত গ্রাম।

স্তিমিত আলোকে স্থানে স্থানে রোগী শায়িত. জনৈক রোগীর পার্শ্বে তাহার মাতা উপবিষ্ট।

(রোগীদের পরিচর্য্যায় নিযুক্ত দীনতারণ)

দীন। কি ভয়ঙ্কর! কি ভয়ঙ্কর!
রজনীর ঘোর অন্ধকার,
নৈশ-নীরবতা,
করিয়াছে জনভূমি প্রেতভূমি সম:
ভয়গ্রস্ত গ্রামবাসী সাড়া নাহি দেয়,
অর্দ্ধমৃত, সদ্যোমৃত, রোগী চারিভিতে,
ভয়াবহ দৃশ্য সৃষ্টি করে গ্রামভরে।

জনৈক রোগী। জল! জল! প্রাণ যায়!

রোগিমাতা। এই যে তোর্ দুঃখিনী মা বেঁচে আছে!

রোগী। মা—মা!

দীন। এই দিচ্চি (জলদান ও কিঞ্চিৎ পরিচর্য্যা) মা. আপনি অস্থির হবেন না।

রোগী। এ শ্মশানে আপনি কে দেবতা? উঃ প্রাণ যায়! (বমন) আমার স্ত্রী-পুত্র সব গিয়েচে, আর এক ফোঁটা জল দেওয়ারও বড় কেউ নেই। উঃ উঃ—

রোগী-মা। হায়! হায়! কি হবে আমার?

দীন। ভয় নেই মা, আমি থাক্‌তে তোমার পুত্রের অযত্ন হবে না। (রোগীর প্রতি) একটু ঘুমোও। মা, আপনিও ঘুম যান। আমি যে আপনার এক পুত্র, আমিই তো জেগে' আছি।

(সুশীল ও শান্তশীলের প্রবেশ)

সুশীল। ঐ দেখ শান্তশীল, এই নিবিড় রেতে দীনতারণ বাবু একাকী এ সব শ্মশানপুরীতে ঘুরে' রোগীর সেবা কচ্চেন!

শান্ত। আপনি যে হেথা একা? লোকজন কোথা?

দীন। সবাই খেটে' খেটে' শ্রান্ত হয়েচে। আর শরীরে কত দেবে? তাই অনেকে ঘুমিয়ে পড়েচে। সুশীলবাবু, আপনি এখানে একটু থাকুন। আমার কাপড়ে এই রোগীর ময়লা লেগেচে, বদ্‌লাতে হবে। আসুন শান্তশীল বাবু, ওদিকে এক মুচীর অবস্থা নেহাত্‌ মন্দ, ওকে দেখে' যাই।

[উভয়ে অপর দিকের রোগীর নিকট গমন।

শান্ত। সর্ব্বনাশ! দেখুন দেখি? এ যেন কেমন দেখায়?

দীন। (ব্যস্তভাবে রোগীর নাক ও হাতে হাত দিয়া পরীক্ষা) ওঃ, হয়ে' গেচে! আসুন, একে শ্মশানে রে'খে, পরে অন্য কাজ করা যাবে।

শান্ত। আমরাই সেবকগণকে ডেকে' তা'র ব্যবস্থা করবো এখন। আপনাকে আর রাত্রি বেলা এ মুচীর মৃতদেহ নিতে হবে না।

দীন। ছিঃ, ও কথা বল্‌বেন না। মুচী কি ভগবানের সৃষ্ট জীব নয়?

[মুচীর মৃতদেহ কাঁধে করিয়া উভয়ের প্রস্থান।

সুশীল। আভিজাত্যাভিমানী, ধনগরবে গর্ব্বিত বঙ্গসন্তান! একবার—মাত্র একটিবার দীনতারণের দেবোপম কার্য্যকলাপ সন্দর্শন কর। দেহ পবিত্র হবে।

রোগী। বাবু, আমাকে ধরুন. বাইরে যাব।

সুশীল। বাইরে যাবে কেন? এখানেই বন্দোবস্ত ক'রে' দিচ্চি।

রোগী। না, তা' আর ক'ত্তে হবে না। আপনাদের বাবু সারারাত জেগে' ময়লা ফেলেচেন. ঔষধ দিয়েচেন। যথেষ্ট হয়েচে। এখন আমি অনেকটা ভাল বোধ কচ্চি। আর কেন কষ্ট দেব? মা, ধরতো!

সুশীল। সাবধান. আস্তে আস্তে নিতে হবে। আপনি আসুন, আমি নিয়ে যাচ্চি।

[রোগীকে কোলে নিয়া সুশীলের ও পশ্চাতে রোগীর মাতার প্রস্থান।

## সপ্তম গর্ভাঙ্ক।

বনপথ।

মেঘ-গর্জ্জন ও বিদ্যুৎ-চমক।

(দীনতারণের প্রবেশ।

দীন। ও মা বঙ্গভূমি,
কোন্‌ পাপে তোর,
কোন্‌ পাপে সন্তানেরা ভুঞ্জে এত দুখ?

ভারতের শিরোরত্ন তুই,
জ্ঞান, মান, ধন, রত্নে
পরিপূর্ণ ভাণ্ডার সতত.
সুজলা, সুফলা শ্যামা বলি' খ্যাতি ভবে.
হায়, হায়, একি দশা তোর্?
অন্নাভাবে শীর্ণ পুত্রগণ,
রোগ-শোকে জর্জ্জরিত দেহ.
চারিদিকে হাহাকার.
অনিবার ঝরে অশ্রুজল।
ডাকিনী, প্রেতিনী যেন চৌদিক্ ঘেরিয়া
হাসিতেছে অট্টহাসি, ক'রে খক্ খক্,
বাড়াইছে লোল জিহ্বা লক্ লক্ লক্!

(বিদ্যুৎ-চমক ও মেঘগর্জ্জন।)

ঐ, ঐ, জ্বলিছে শ্মশান,
গরজিছে মহাকাল প্রলয়-হুঙ্কারে।
দেশ ভরি' মহামারী—
ঘরে ঘরে ক্রন্দনের রোল,
পতিহারা, পুত্রহারা, অনাথা রমণী,
পাগলিনী বেশে দেশে ফিরিছে ছুটিয়া।

(নেপথ্যে গীত-ধ্বনি)

(বিস্ময়ে) একি!
ব্যোমপথে কোথা হ'তে ছুটে' আসে তান
সহস্র বীণায় যেন বাজিছে ঝঙ্কার—

(শূন্যপথে বঙ্গমাতার গীত)

(আমার) প্রাণের বেদনা, বুঝে'তো বোঝোনা
শুনে'তো শোনোনা কানে।
সন্তান লাগিয়া, মা'র যে যাতনা,
সবে কি গো তাহা জানে?

দীন। অহো ! মর্ম্মভেদি উদাস—সঙ্গীত,
কথায় কথায় গলে প্রাণ !
কে তুমি মা থাকি' ব্যোমপথে
গাইছ করুণ গীতি, ক্ষিতি মাতাইয়া ?
কিছুই বুঝিতে নারি—

গীত।

রাজমাতা হয়ে' সাজি ভিখারিণী,
শোক-তাপে তাপি' হনু উন্মাদিনী—
কোটী সুতা-সুত, থাকিতে জীবিত, দুখ-শেল বাজে প্রাণে।

দীন। আবার বিষাদ-গাথা ব্যথা সঞ্চারিয়া, পরশে মরম ?

(গাইতে গাইতে বঙ্গমাতার দৃশ্যমান হওয়া)

গীত।

নিরানন্দ আজি আনন্দ-ভবন,
ভেঙ্গে' দিল কেরে সুখের স্বপন ?
দেবের নিবাস, প্রেতের আবাস, দেখে' ধৈর্য্য নাহি মানে।

দীন। ঐ—ঐ—গাইতে গাইতে,
আসিতেছে বালা উজলি' ভুবন।
কে তুমি—কে তুমি গো বামা—গাইয়া বিষাদ-গীতি,
সঞ্চারিছ ভীতি প্রাণে ?

গীত।

মাতৃ-আবাহনে জাগরে জাগরে,
মাতৃ-কার্য্য—সবে কররে কররে,
উঠরে উঠরে জপরে জপরে মাতৃমন্ত্র প্রাণদানে।

দীন। অহো, মা আমার ?
" দেবী আমার—সাধনা আমার "
বল—বল—বলগো জননি ?
অকৃতী সন্তানে তব কর গো আদেশ,
কিসে তোরে তোষি দেশ-মাতা ?

বঙ্গমাতা। সুপুত্র আমার, গৌরব আমার,
কি আর কহিব তোরে,
আমি বঙ্গমাতা,
গৌরব ঘোষিত যার দেশদেশান্তর,
সুপুত্র-জননী বলি' চিরগরবিনী।
কোন্ পাপে বল বাছা,
বল কোন্ পাপে,
সহিতেছি শত দুঃখ সন্তান লাগিয়া ?
জানিত জগত, আমি অন্নপূর্ণা,
হায়, হায়, তা'র পুত্র কন্যা
অন্নাভাবে ক্লিষ্ট ! একি কষ্ট, হায় !
রোগ-পীড়া আছে লাগি' ঘরে ঘরে,
মহামারী-অরি ঘোরে চারিধার,
অকাল-মরণ হেন কোন্ দেশে ঘটে কি কখন ?
শত শত শিশু হইতেছে গত,
শিশু-মাতা নিত্য ব্যাধি-প্রপীড়িত !
বলরে বাছনি, সহি' এত জ্বালা,
কিসে মা'র প্রাণ রহিবে তিষ্ঠিয়া ?
তেঁই কহি মাণিক আমার,
যাও ঘরে ঘরে ভ্রাতৃগণ পাশে,
জানাও সকলে মা'র দুঃখভার,
জাগাও সকলে কর্ত্তব্য-পালনে
দাও মাতৃ-নাম কর্ণে সবাকার।
মায়ের আশিস্ জানাও সবারে,
সুপুত্র হইয়া যেন করে মুখোজ্জ্বল।
তোর্ মত পুত্র যদি হয় ঘরে ঘরে,
তবেই ঘুচিবে মোর্ শোক-দুঃখ-ভার,
তবেই হইবে বঙ্গ শান্তি-সুখাগার।

[ অন্তর্দ্ধান

দীন। মা—মা—
দিয়ে পদধূলি আশিস দাসেরে,
সাধি' তোর্ কাজ যেন ত্যজি দেহভার।
তোর্ নামে সাধা যেন রহে চির প্রাণ,
অন্তিমে পরাণ যেন বাহিরায় বলি'—
"জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী"।

[ প্রস্থান

(দিব্যালোক ও বনদেবীগণের আবির্ভাব)

গীত।

পাঁচ কোটি ভাই বোন্ মিলে', ডাক্‌লে উচ্চে প্রাণ খুলে',
জননি আমার ! বঙ্গ আমার ! দুঃখ-দৈন্য যায় চ'লে।

কেমন মায়ের সন্তান মোরা কেমন মোদের মা,
নামের ডঙ্কা বাজা'লে শঙ্কা আর তো থাকে না,
হৃদয়-যন্ত্রে মাতৃ-মন্ত্রে সাধিয়ে দাও নিশান তুলে' ;
জননি আমার ! বঙ্গ আমার ! দুঃখ-দৈন্য যায় চ'লে।

শিরে যাহার গৌরীশঙ্কর, পদ ধোয়ায় নিধি,
গঙ্গা যাহার অঙ্গ রাখেন পূত নিরবধি,
অতীত সাক্ষী, জগত-লক্ষ্মী মা মোদের মহীতলে ;
জননি আমার ! বঙ্গ আমার ! দুঃখ-দৈন্য যায় চ'লে।

প্রাণভরা ডাক্ ডাক্ তোরা ভাই, মা বলে' বাহু তুলে',
অনেক দুখের বুকের বাঁধন চোখের জলে যাক্ খুলে'.
পায়ের ধূলি গায়ে তুলি' মা বলিয়ে যা গ'লে ;
জননি আমার ! বঙ্গ আমার ! দুঃখ-দৈন্য যায় চ'লে।

# দ্বিতীয় অঙ্ক।

## প্রথম গর্ভাঙ্ক।

হরদয়ালের গৃহ-প্রাঙ্গন।

(রুগ্ন হরদয়ালকে হাতে ধরিয়া কাত্যায়নীর প্রবেশ)

হর। আঃ বাঁচলুম মা ! ঘরের বাইরে, খোলা যায়গায় একটু হাঁপ ছেড়ে' নি। আমাকে ধরে বসা' তো মা কাত্যায়নি ! (কাত্যায়নীর তাহা করণ।)

কাত্যা। বাইরের হাওয়া লাগ্‌লে আবার অসুখ বেড়ে' যেতে পারে, বাবা !

হর। না মা, তা' হবে না। ডাক্তার যে সেদিন বলে' গেলেন—" পরিষ্কার শুষ্ক বায়ু মানুষের বড় উপকারী ; উহা রোগীকে নবজীবন দান করে "—একথা কি মা শুনিস্‌নি ? গায় জামা রয়েচে, কোন ভয় নেই মা।

কাত্যা। শুনেছিলুম বাবা, তা' ছাড়া পুঁথিতেও বিশুদ্ধ বায়ুর উপকারিতা ও প্রয়োজনীয়তার বিষয় পড়েচি। বায়ুই তো মানুষের আয়ু। কাজেই বিশুদ্ধ বায়ুসেবনের ফল সহজেই বোঝা যেতে' পারে।

হর। মা, সমস্ত দিন কেটে' গেল, দীনতারণ আজ একবারও এদিকে এল না।

কাত্যা। তিনি বড়লোক, বিশেষ এখন তাঁর কত কাজ, তাই হয়তো আস্‌তে পারেন্‌নি!

হর। না মা; দীনতারণ বড়লোক হ'লে'ও, তা'তে বিন্দুমাত্রও বড়মানষি ভাব নেইকো। সোনার ছেলে—বেঁচে থাক্। দীনতারণ আজ এ দেশের গরীবের মা-বাপ্। ওর বাবাও বড় ভাল্‌মানুষ ছিলেন। তিনিও আমাকে স্নেহের চোখে দেখ্‌তেন। এই হরদয়াল ঘোষ তখন তো আর এমন ছিল না? সবই বিধাতার ইচ্ছে! (দীর্ঘনিশ্বাস।)

কাত্যা। বাবা, দীনতারণ বাবু আমাদের কেউ নন্। তবু তিনি আমাদের জন্য কত কচ্চেন। তিনি না থাক্‌লে তোমার এ অসুখে আমাদের কি হ'তো, তা' বল্‌তে পারিনে। বাবা, দেবতার কথা বইতে পড়ি, কিন্তু কখনও দেখ্‌তে পাইনি। দীনতারণ বাবুর আচরণে সেই দেবতার কথা মনে পড়ে। (হঠাৎ নেপথ্যে চাহিয়া) ঐ যে বাবা, দীনতারণ বাবু আস্‌চেন।

(দীনতারণের প্রবেশ)

হর। বেঁচে থাক বাবা, এখনি তোমার কথা হচ্চিল। আমার মা'র মুখে তোমার প্রশংসা আর ধর্‌চে না!

কাত্যা। (লজ্জায়) বাবা, আমি একটু আসি।

[কাত্যায়নীর প্রস্থান।

দীন। আজ অনেকটা ভাল আছেন, বোধ হচ্চে, ঘোষ-কাকা!

হর। হাঁ, তা' বটে। আর এ বৃদ্ধ বয়সে ভাল মন্দ বিশেষ কি আছে বাবা? তবে তোমারি গুণে এ যাত্রায় রক্ষে পেলেম, মনে হচ্চে। কুইনাইনের উপর চিরকাল আমার অশ্রদ্ধা ছিল। এবার দেখ্‌চি কুইনাইনই আমার প্রাণ বাঁচাল'।

দীন। ম্যালেরিয়া রোগে কুইনাইনই যে একমাত্র মহৌষধ।

হর। তা' যাক্। বাবা, আজ তোমাকে একটা কথা বল্‌তে চাই। রাখ্‌বে কি?

দীন। আপনার আদেশ যথাসাধ্য প্রতিপালনে কদাপি কুণ্ঠিত হ'ব না।

হর। বাবা. আমার বৃদ্ধ বয়স, তা'তে রুগ্ন শরীর। এ জগতে অন্ধের যষ্টির মত আমার ঐ কাত্যায়নী ভিন্ন আপন বল্‌তে কেউ নেই। কাত্যায়নী আমার বড় আদরের, তাই ওকে ছোটকাল থেকে যত্ন ক'রে লেখাপড়া. শিল্প-কাজ ইত্যাদি শিক্ষা দিয়েচি। কাত্যায়নী আজকালকার "স্বাধীন-জেনানা" দলের আদর্শে শিক্ষিতা নয়—সে প্রকৃত হিন্দুর ঘরের আদর্শ শিক্ষিতা মেয়ে। সে "রোমিও জুলেট" বা "দুর্গেশনন্দিনীর" খবর রাখে না; কিন্তু রামায়ণ-মহাভারত, গীতা-ভাগবত কণ্ঠস্থ করেচে। সে "হারমনিয়াম্" বাজাইয়া গাইতে জানে না। কিন্তু, জয়দেব ও চণ্ডীদাসের পদাবলী সুরযোগে আবৃত্তি ক'ত্তে পারে। সে সীঁথিতে পাতা কেটে', কাপড়ে কুঁচি দিয়ে, ব্লাউজ্-বডিসে সাজ্‌তে জানে না, কিন্তু, সে সাদাসিধে বেশে লজ্জা রেখে' চল্‌তে জানে। এইরূপ তা'র শিক্ষে। ঘরকন্যায়, রন্ধনকার্য্যে ও পরিচর্য্যায়, মা আমার সিদ্ধহস্তা। কাত্যায়নী আমার আঁধার-জীবনের একমাত্র প্রদীপ-স্বরূপা বলেই হ'ক, আর আমি দারিদ্র্য-নিষ্পেষণে জর্জ্জরিত হয়েই হ'ক—মেয়ে বিবাহযোগ্যা হ'লেও, সেদিকে আমি কোনই প্রয়াস পাইনি। কিন্তু বাবা. আমার দেহের বর্ত্তমান অবস্থায়, ওর চিন্তায় আমাকে এখন ব্যাকুল ক'চ্চে। আমি আজ দীন-দরিদ্র হলেও বংশ-মর্য্যাদায় হীন নই, ইহা তোমার জানা আছে। সত্য বটে, তোমাদের সহিত আমরা কোন সম্বন্ধসূত্রে আবদ্ধ নই; কিন্তু, আমি তোমার পিতার স্নেহভাগী। বিশেষতঃ. তুমি আমাকে যে চোখে দেখ, অনেক পরমাত্মীয়ও সেভাবে অনেককে দেখে না। তাই তোমার নিকট আজ প্রাণের কথা, প্রাণের অভিলাষ জানাতে সাহসী হয়েচি। বাবা, তুমি দয়া ক'রে আমার কাত্যায়নীর আশ্রয় ও সহায় হবে—এ কথাটি তোমার মুখে শুন্‌তে পেলেই আমি এ রুগ্নদেহে আশ্বস্ত হব এবং মর্‌তে হলেও সুখে মর্‌তে পার্‌বো।

দীন। ঘোষ-কাকা. আপনি এর জন্য অস্থির হবেন না। আমি শপথ করে' বল্‌চি, আমি বেঁচে থাক্‌তে কাত্যায়নী অবান্ধবা হবে না।

হর। এখন আমি নিশ্চিন্ত; আর মর্‌তেও ভাবনা নেই।

দীন। ঘোষ-কাকা, সন্ধ্যা হয়ে' আস্‌চে. এখন ঘরে যান। ম্যালেরিয়া দেশে সূর্য্যোদয়ের পূর্ব্বে ও সূর্য্যাস্তের পর ঘরের বের্ হতে নেই।

হর। হাঁ, যাচ্চি বাবা! কাত্যায়নি. কাত্যায়নি, একবার এস তো মা!

কাত্যা। (নেপথ্যে) এই যাচ্চি বাবা!

হর। এখন কোন্ দিকে যাবে বাবা?

(কাত্যায়নীর প্রবেশ)

দীন। উত্তরপাড়ায় যাব।

হর। এ সন্ধ্যেবেলায় সেই বসন্ত রোগের আড্ডায় যাবে বাবা? আমার তা' ভাল লাগে না।

দীন। সবই ভগবানের ইচ্ছে। আমি প্রায় বছর বছরই ইংরেজী টীকে নিয়ে থাকি—ও রোগের ভয় আমার নেইকো।

হর। দেশের অতবড় লোক হয়ে' দরিদ্র-পল্লীতে সংক্রামক-রোগের আড্ডায় ঘোরাতে তোমার দ্বিধা নেই, তাই আমার মা তোমাকে "দেবতা" বল্‌ছিল।

দীন। এরূপ না হলে' উনি আপনার মত ব্যক্তির মা হবেন কি করে'? যা'ক্, আপনি এখন ভিতরে যান।

হর। হাঁ, যাচ্চি বাবা! ধরতো মা কাত্যায়নি!

[হরদয়ালের হাত ধরিয়া কাত্যায়নীর প্রস্থান।

দীন। একি ভাব প্রাণে?
আচম্বিতে হৃদয়-দুয়ারে,
নব অতিথির আজ কেন সমাগম?
কেন নব জাগরণে
উঠিল জাগিয়া প্রাণ?
বনজ বিটপিরাজি বসন্ত-প্রভাতে
অলক্ষ্যে নবীন প্রাণ লভয়ে যেমতি,
সরসা বরষা স্পর্শে হয় যথা নদ,
তথা কি যেন কি ভাব
অকস্মাৎ অলক্ষিতে
খেলিছে পরাণে মম, হেরিয়া বালায়।
অ[illegible]না-চুম্বকে বেগে টানে মন প্রাণ,
হৃদয়-কন্দরে যেন ছুটে' আসে বান।
বাসনার কলিগুলি ফুটে' ওঠে প্রাণে,
সাধনার পথে যেন শত বাজ হানে।
না—না যাই চ'লে,
চিত্তদৌর্ব্বল্যেরে হেন নাহি দিব স্থান।

[প্রস্থান।

## দ্বিতীয় গর্ভাঙ্ক।

গ্রাম্য দৃশ্য।

(বাজীওয়ালীগণের প্রবেশ)

গীত।

দেশ্ দেশ্ ঢুঁর্কে, ঘর্ ঘর্ ঘুর্কে,
দেখ্লাই ভান্মতী-বাজী।
ঘর্ কাম্ ছোড়্কে, আওনা চল্কে,
হর্দম্ হাম্লোক্ রাজি।
আল্বত্ কসম্, আওয়েগা খসম্, এসা ভেল্কী যাদু।
এক পলক্মে কাফের বন্তা উম্দা উম্দা সাধু।
আত্মারাম্কা খেলা, হ্যায়্তো ভালা ভালা,
সাচ্চিবাত্, ইয়ে সব্ (বল্তা) ঝুটা কোন্ পাজি।

[গাইতে গাইতে প্রস্থান।

(দীনতারণের প্রবেশ)

দীন। বাঙ্গালার কৃষিপল্লী, বাঙ্গালার শস্যক্ষেত্র, বঙ্গমাতার অঙ্গের প্রধান ভূষণ। তোমরা অর্থবলে শকট-যান-সঞ্চালিত, জনসঙ্ঘ-মুখরিত, বিবিধ রম্য হর্ম্ম্যমালা-পরিশোভিত বৃহৎ বৃহৎ নগর তৈরী ক'র্ত্তে পার বটে, কিন্তু প্রকৃত হৃদয়বান ব্যক্তির সমীপে, বাঙ্গালার স্বভাব-সৌন্দর্য্য-সমন্বিত কৃষিপল্লীর দৃশ্যের নিকট নগর-দৃশ্য অতি ছার। এমন উন্মুক্ত আকাশ, এমন ফুর্ ফুরে হাওয়া, এমন সবুজ শস্যক্ষেত্র, এমন পাখীর গান, এমন চাঁদের আলো, সকলি নয়নাভিরাম! কৃষকগণের স্বভাব-সরল ভাব, খোলা প্রাণের উচ্চ হাসি, স্বভাবের পুতুল শিশুগণের কলরব, বিলাসিতার ভেজাল-শূন্য পল্লীবালাগণের স্বভাব-সুন্দর চাল-চলন—সকলি সুন্দর! অতি সুন্দর!! সভ্যতার কৃত্রিমতা, চাকচিক্য, দাম্ভিকতা, ইত্যাদি এখানে স্থান পায় নাই। এর সর্ব্বত্রই স্বভাবের সরলতা বিদ্যমান। সভ্য-ভব্য নাগরিক! তুমি যদি একটিবার এসে' এ সকল উপলব্ধি ক'র্ত্তে পার, তবে দেখ্তে পেতে' যে ভূস্বর্গ বলে' যদি কিছু পৃথিবীতে থেকে' থাকে, তা' তোমার বিলাস-ভবন নয়—সে'টা এই দীন কৃষিপল্লী। তুমি দেশহিতৈষী, কেবল "জাতীয়তা" "জাতীয়তা" বলে' চিৎকার কচ্চ, কিন্তু তোমার "জাতীয়তার" ভিত্তি যে এই পল্লী-সমাজ। তুমি বিলাসী, বিভব-বিভ্রমে, ভোগ-লালসায় আত্মহারা, কিন্তু তোমার ঐ অদম্য বাসনানলের ইন্ধন যে ঐ বিদলিত, উৎপীড়িত, দীন কৃষক যোগাচ্চে, তা'কি একবার ভেবে' দেখেছ? যাক্ সে সব

কথা : কালের আবর্ত্তনে নানা কারণে আজ পল্লীর সুখ-সৌভাগ্য ক্রমেই অন্তর্হিত হচ্চে। সর্ব্বোপরি বাঙ্গালার পল্লী আজ বসন্ত, ওলাউঠা, ম্যালেরিয়ার আক্রমণে জর্জ্জরিত। আর বাঙ্গালার পল্লীতে "দুধে ভাতে সন্তান যার নিয়ত পরিপুষ্ট" নেইকো। ঘরে ঘরে হাহাকার, আর্ত্তনাদ! বঙ্গ-পুত্রগণ, যদি মায়ের সুসন্তান হও, তবে পল্লীর উন্নতি বিধানের পথ দেখ। তা' না' হ'লে তোমরা যতই কেন "সংস্কার" "সংস্কার" বলে' চিৎকার কর না, কিছুতেই কিছু হবে না।

(কতিপয় কৃষকের প্রবেশ ও অভিবাদন)

১ম-কৃ। এই যে আমাদের বাবু এখানে।

দীন। হারে, তোদের গ্রামের খবর কি, বল্ দেখি?

২য়-কৃ। আর খবর কি বাবু, আমরা তো রসাতলে যেতে বসেছি। তবে বাবু যে ডাক্তার পাঠিয়েচেন, তাঁর আসার পর থেকে' আর তেমনি মর্‌চে না। ওলাউঠার এমন উৎপাত শীগ্‌গির দেখিনি।

১ম-কৃ। আর বাবু যে সবাইকে জল গরম ক'রে খেতে বলেচেন, তা'ও আমরা ক'চ্চি।

দীন। শুধু গরম কর্‌লে হবে না। বেশ ফুটানো জল খেতে হবে। দেখ্, জলের ভিতর দিয়েই অনেক ব্যামো মানষের শরীরে প্রবেশ করে। জলে অনেক রকম ছোট ছোট পোকা ও আবর্জ্জনা থাকে, তা'তেই নানা রোগ ছড়ায়। জল ভালরূপ ফুটিয়ে নিলে ঐ সকল রোগের বীজ নষ্ট হয়ে' যায়।

২য়-কৃ। তাই তো! বাবু, আমরা মুরুক্ষু সুরুক্ষু নোক, আমরা কি আর অত জানি? বাবুর কথায় এখন বুঝতে পাল্লুম।

দীন। আর দেখ্ দেখি, ঐ পুকুরটায় তোরা কি কচ্চিস্? এক ঘাটে ধোপা কাপড় কা'চ্চে, আর এক ঘাটে মেয়েরা যত নোংরা কাপড়, নেকড়া ধৌত ক'চ্চে, কেউবা না'চ্চে, কেউবা গরু নাওয়াচ্চে, আর ঐ জল মেয়েরা কলসী ভ'রে বাড়ী নিয়ে যা'চ্চে, ওতেই রান্না খাওয়া চল্‌বে। বল্ দেখি, এ জল খেলে' অসুখ কর্‌বে না কেন?

১ম-কৃ। তাই তো বাবু, তাই তো! বাবু, আপনারা এত বোঝেন ব'লেই আমাদের মত এ সব রোগ আপনাদের বেসী হয় না। আমরা, আজই গাঁয়ে পঞ্চায়তি বৈঠক ক'রে, বাবুর কথামত সব কাজ কত্তে চেষ্টা কর্‌বো।

২য়-কৃ। বাবু আমাদের জন্য যা' কচ্চেন, তা'র দায় আমরা শোধ্‌রাতে পার'বো নাকো। বাবু সত্যি সত্যি আমাদের গরীব প্রজার মা-বাপ!

দীন। আর দেখ্, সর্ব্বদা বেশ পরিষ্কার-পরিচ্ছন্নভাবে থাক্‌বি। ওতে কোন খরচা বাড়ে না, অথচ স্বাস্থ্যের উপকার যথেষ্ট হয়। ঘর দোর্ ঝাট্ পোছ্ দিয়ে ধপ্‌ধপে ফক্‌ফকে রাখা, জিনিষ পত্তর মেজে' ঘষে' চক্‌চকে ঝক্‌ঝকে

করা, বেশভূষা কাপড়চোপড় ধুয়ে' সাফ্ সাফাই রাখা, বাড়ীতে কোনরূপ আবর্জ্জনা হ'তে না দেওয়া—এ সব কাজ নিজেরাই করে' নেওয়া যায়। তোরা আমার কথামত চলিস্, তবেই দেখ্‌বি এরূপ মারীভয় হতে' পার্‌বে না।

১ম-কৃ। যে আজ্ঞে। বাবু, আমাদের মুনিব, দেশের মা-বাপ; যা' বল্‌বেন, তাই কর্‌বো।

দীন। আচ্ছা, আমি আসি এখন।

[কৃষকদের অভিবাদন ও দীনতারণের প্রস্থান।

২য়-কৃ। আহা কি সোনার মানুষ! যেন সাক্ষাৎ দেবতা। এত বড় নোক, যান-বাহন নোকজনের অভাব নেইকো। কিন্তু, গরীবের মা-বাপ বাবু দিবা-রাত্র প্রায় একলাটিই পাড়ায় পাড়ায় ঘুরে' ঘুরে' গরীবের কষ্ট দূর কচ্চেন।

১ম-কৃ। দেশ জুড়ে' যদি এমনি ধারা সব বড় নোক হ'ত, তা'হলে কি আর দেশের দুঃখু থাকৃত। দেখিস্‌নে ও-পাড়ার ফটিকচাঁদ বাবু এক বড়নোক!

২য়-কৃ। দীনতারণ বাবুর সঙ্গে তা'র নামটা নিয়ে ফেল্লি! সে বেটার নাম ক'ল্লেও যে পাপ হয়!

১ম-কৃ। (নেপথ্যে চাহিয়া) ঐরে, গোলাপ খোন্‌কার এদিকে আস্‌চে।

২য়-কৃ। তা' আসুক, আমার আর এ সব খোন্‌কার ফোন্‌কারে তেমন বিশ্বেস্ নেইকো।

১ম-কৃ। না—রে না, ওর বেশ ক্ষেমতা আছে। ইচ্ছে ক'ল্লে ও ব্যামো-সেমো "রাখ্" দিতে পারে। তবে নোকটার বড্ড টাকার হাঁক্।

২য়-কৃ। কাজ নেই বাপু খোন্‌কারে। তবে অল্প-সল্প কিছু দিয়ে হয় তো দেখা যেতে' পারে।

(গোলাপ খোন্‌কারের প্রবেশ)

গোলাপ। এই যে তোমরা সব হেথায়। মুই যে অনেক খুঁজেচি

১ম-কৃ। আমরা এত বেলায় যেতুম বটে। রাস্তায় মুনিব-বাবুর সাতে কথা কইলুম, তা'তেই দেরী হয়ে' গেল। আহা, বাবু আমাদের দয়ার সাগর! আমাদের গাঁ'র এই মারীভয়ে বাবু কতই না কচ্চেন!

গোলাপ। তা' জানি। কিন্তু, বাবু বৃথাই পেরাসন পাচ্চেন। এ সব যে ডাইনির কাজ, তা' কি বাবুরা বোঝেন? আমরা চা'র পুরুষ ধরে' এ সব ঘেঁটাচ্চি। এতে ডাক্তার কবিরাজের বাবারও ক্ষেমতা নেই। এই গোলাপ খোন্‌কারই কত সময় হা'র মেনে' যায়; তা'র উপর হাত দেবে, এমন নোক দুনিয়ায় আর ক'টা আছে?

২য়-কৃ। দেখ খোন্‌কারের পো, আমরা গরীব নোক। আমরা বেসী টাকা পয়সা কোত্থেকে দেব? সেদিন যে বলেচিলুম—আমরা সবাই চাঁদা করে' পাঁচটি টাকা দেব, তা'তেই তুমি দয়া কর।

গোলাপ। বাপ্‌রে বাপ্! পাঁচ টাকা দশ টাকায় সাপের ঘাড়ে হাত দিতে কে যাবে? আমাকে সাতটি রাত্ জেগে' ডাইনী বেটীর পেছনে পেছনে ঘুর্‌তে হবে। প্রাণটি হাতে নিয়ে কাজ কত্তে হবে। পঁচিশটি টাকা যদি দাও, তবে আমি কাজ কত্তে পারি। গোলাপ খোন্‌কার লাগ্‌লে, ডাইনী মাগীকে একটা হেস্তনেস্ত না ক'রে ছাড়বে নাকো।

১ম-কৃ। খোন্‌কারের পো, মোরা বড্ড গরীব, অত টাকা কোথা পাব? তুমি দয়া না কর্‌লে, মোরা যে মারা যাই।

গোলাপ। তা' হবে না বাবা, খোন্‌কারকে টাকা দিতে এখন গরিমসি ক'চ্চো, কিন্তু শেষে বুঝ্‌তে পার্‌বে।

২য়-কৃ। কি করা যাবে? কুলোতে না পার্‌লে অদেষ্টে যা' আছে, হবে।

গোলাপ। তবে তা'ই হক। খোন্‌কারের কথা বাসি হ'লে কাজে লাগ্‌বে।

১ম-কৃ। তোমার পায় পড়্‌চি খোন্‌কার, একবার দয়া কর।

গোলাপ। তোমাদের অদেষ্ট মন্দ, তাই আমার কথা মান্‌লে না। তোমাদের গাঁয়ের ভবিষ্যৎ নেহাত্ মন্দ দেখ্‌চি।

[বেগে প্রস্থান।

২য়-কৃ। যাক্ বেটা যাক্‌গে!

১ম-কৃ। গোলাপ খোন্‌কার "গুণী" লোক। ওকে বাগা'তে পার্‌লে কাজ হ'তো।

২য়-কৃ। তা' মরুক্‌গে, অত টাকা কে দেবে এখন?

[প্রস্থান।

## তৃতীয় গর্ভাঙ্ক।

বাগান-বাড়ী।

ফটিকচাঁদ, বাঞ্ছারাম ও নর্ত্তকীগণ।

গীত।

চাঁদের হাসি ফুটিয়ে পড়ে, ছুটিয়ে আসে মলয় বায়,
ভ্রমর বঁধু, ফুলের মধু, লুটিয়ে সাধে নাচে গায়।
জোছনা ছাঁকিয়া অঙ্গে, মেখেছি গো কত রঙ্গে,
চাঁদের সুধা যতন ক'রে এনেছি বিলা'তে হায়।

[গাইতে গাইতে নর্ত্তকীদের প্রস্থান।

ফটিক। (ঢুলু ঢুলুভাবে) বাঞ্ছারাম, বাঞ্ছারাম !

বাঞ্ছা। আজ্ঞে !

ফটিক। হরদয়ালের বাড়াতে দীনতারণের অত আনাগোনা কেন ?

বাঞ্ছা। আজ্ঞে, আদার বেপারী হয়ে', জাহাজের খবর দেব কি ক'রে ? আপনাদের বড় মানুষের খবর বড় মানুষেই রাখেন !

ফটিক। তুমি একটা নেহাত্ গর্দ্দভ !

বাঞ্ছা। আজ্ঞে, আজ্ঞে, তা'ত বটেই।

ফটিক। তা'ত বটেই ! বটে ! আরে বল দেখি, হরদয়ালের বাড়ীতে কাণ্ডটা কি হচ্চে ?

বাঞ্ছা। এই হরদয়ালের গাছে একটা পাকা কাঁটাল দেখে', অনেক শেয়ালের জিহ্বের জল সর্‌চে।

ফটিক। এইবার তো ঠিক্ ধরেচ।

বাঞ্ছা। বাবু ধরা'লেই ধত্তে পারি !

ফটিক। দেখ, হরদয়াল বেটার আস্পর্দ্ধা ! দু'বেলা অন্ন জোটে না—সেও এই ফটিকচাঁদের মত লোককে যা' তা' বল্‌তে সাহস পায় ?

বাঞ্ছা। বেজায় সাহস ! বেজায় সাহস !

ফটিক। বেটা দীন-দরিদ্র, আমার মত লোক তা'র মেয়ের বিবাহ-প্রার্থী হ'ল, তা'তে বেটা কি না কত কি বল্‌তে দ্বিধাবোধ ক'ল্লেনা। আর কেউ হ'লে, কৃতার্থ মেনে' যে'ত।

বাঞ্ছা। আহা, বাবুর মত এমন পরোপকারি-লোক কি হতে হয় !

ফটিক। দীনতারণ সেয়ানা লোক, হরদয়ালকে বাগিয়ে মেয়েটাকে হাত ক'চ্চে। আচ্ছা র'সো, দেখাচ্চি মজাটা !

বাঞ্ছা। তা' বাবুর মন হলে, দেখা'তে কতক্ষণ ?

ফটিক। বাঞ্ছারাম, এমন মেয়েটাকে হাত ছাড়া করা হবে না।

বাঞ্ছা। তা' কখনই নয়।

ফটিক। টাকায় সব হয় ! ঐ রূপচাঁদের খাতির করে না, এমন লোক জগতে ক'জনা আছে ? এর জন্যে যদি দশ বিশ হাজার টাকা খরচা হয়, হবে। প্রজার উপর "মাথট্" ধ'রে ধ'রে সে টাকা তুলে' নেব। ফটিকচাঁদের আদেশ মান্‌বে না, এমন প্রজা কে আছে ?

বাঞ্ছা। আজ্ঞে না, এমন কে আছে ?

ফটিক। আর কাল বিলম্ব করার প্রয়োজন নেই।

বাঞ্ছা। আজ্ঞে না, শুভ কাজে বিলম্ব ভাল নয়।

ফটিক। তবে চল, বাটীতে ফিরা যাক্।

বাঞ্ছা। যে আজ্ঞে। দুর্গা ! দুর্গা !

[প্রস্থান।

## চতুর্থ গর্ভাঙ্ক।

### গ্রাম্য জঙ্গলা-পথ।

(শাক তুলিতে ও কাঠ কুড়াইতে কুড়াইতে পল্লী-স্ত্রীদের গান)

উঃ উঃ উঃ উঃ উঃ উঃ কি মশার জ্বালা!
কাম্‌ড়ে' কাম্‌ড়ে' কর্‌লে যে লো ঝালাপালা।
কিবা গায়ের চুল্‌কনি. কিবা গায়ের জ্বলুনি,
সাঁজের হাঁকুনিতে করে যে গো পাগলপারা।
বিলের মশা ছেলে' খায়, গাঁয়ের মশা হাবা,
কচুবনের মশার চোটে শালায় ডাকে বাবা,
ঢাকাই মশার হাঁকাইতে গো লজ্জা ছাড়ে কুলবালা।

[গাইতে গাইতে প্রস্থান।

এনোফেলিস্‌ ও কিউলেক্সের প্রবেশ।

এনো। স্থঁ—উঁ—উঁ, স্থঁ—উঁ—উঁ, স্থঁ—উঁ—উঁ, সঁন্‌!

কিউ। হুঁ—উঁ—উঁ, হুঁ—উঁ—উঁ, হুঁ—উঁ—উঁ ভঁন্‌।

এনো। আঁরে যাঁ কিঁউল্‌, ক্ষেঁমতা তোঁ নেঁই, কেঁবল জাঁনিস্‌ ভঁন্‌ ভঁন্‌। এঁই গ্যাঁখ্‌, আঁমি গ্রাঁমকে গ্রাঁম উঁৎসন্ন কঁরে' দিঁচ্চি; মাঁ'র, পেঁট ভঁরে' খাঁবার জোঁগাচ্চি। তুঁই কুঁজো! আঁর আঁমি কেঁমন সোঁজা হঁয়ে হুঁল বিঁধিয়ে দিঁ!

কিউ। ভাঁরী তোঁ ক্ষেঁমতা! পাঁড়াগাঁয় ডোঁবা নাঁলায়ই বেঁসী পঁড়ে' থাঁকিস্‌। সঁহর বঁন্দর বড়ঁ বড়ঁ জাঁয়গা কঁটায় যাঁস্‌? এঁমন যেঁ কঁল্‌কেতার সঁহর, যেঁখানে অঁনেক দিঁন হঁতে আঁমাদের রুঁজি বঁন্ধ হঁয়েচে, সেঁখানেও আঁমি যেঁটুকু যেঁস্‌তে পাঁই, তুঁই কিঁ তাঁ পাঁরিস্‌? তাঁর পঁর বাঁঙ্গালার দ্বিঁতীয় সঁহর ঢাঁকা—সেঁখানে গিঁয়ে গ্যাঁখ্‌ আঁমার ক্ষেঁমতা কঁত। গঁলিতে গঁলিতে মাঁনুষের গোঁদ্‌, ডেঁঙ্গুজ্বর, ইঁত্যাদি দেঁখলেই তোঁ আঁমার সেঁখানকার আঁধিপত্য বুঁঝ্‌তে পারবি! এঁমন যেঁ নঁতুন সঁহর রঁমণা! সেঁথাও আঁমার এঁকচেঁটিয়া আঁধিকার। সাঁহেব সুঁবা পঁর্য্যন্ত আঁমাকে ভঁয় কঁরে। মাঁজেষ্টার, কাঁলেক্টাঁর, জঁজ, কঁমিশনার পুঁলিশ সাঁহেব—এঁমন কিঁ ডাঁক্তার সাঁহেবও আঁমার ভঁয়ে অঁস্থির হঁন। লাঁট সাঁহেব পঁর্য্যন্ত আঁমার ভঁয়ে মঁশারির ভেঁতর লুঁকিয়ে থাঁকেন। তাঁর মেঁম্বার, মঁন্ত্রী আঁর সেঁক্রেটারী সাঁহেবদের কঁথা আঁর বেঁসী বঁলে' কাঁজ কিঁ?

এনো। তাঁইতে মাঁ বঁল্‌ছিলেন কিঁউল্‌টা বাঁবু হঁয়েচে। তুঁই লাঁট্‌বেঁলাট্‌ ঘেঁস্‌লে তোঁ পেঁট ভঁর্‌বে মাঁ? এঁখনকার বাঁবু-মাঁন্‌ষের ছেঁলেরা অঁনেকে যেঁম্নি অঁভিভাঁবকের বঁড় ধাঁর ধাঁরে না, পাঁখা হঁলেই উঁড়ে যাঁয়, তুঁই তোঁ তেঁম্নি হঁয়েচিস্‌।

কিউ। এনোঁ'দা, তুঁই মাঁর পেঁট চাঁলা'তে পাঁরিস্‌, কিঁন্তু আঁমি যেঁ মাঁন বাঁড়াচ্চি। মাঁনটা কিঁ কঁম? আঁজকাঁল যেঁ মাঁনের জঁন্য দেঁশমঁয় লোঁকে লাঁফালাঁফি কঁরে! বাঁঙ্গলা দেঁশেই দেঁখ্‌ নাঁ, রাঁজা-নঁবাব হঁতে রাঁয়বাঁহাদুর —খাঁবাহাদুর—নেঁহাত এঁকটা রাঁয়সাঁহেব বাঁ খাঁসাঁহেবীর জঁন্য লোঁকগুঁলো কেঁমন খেঁপে' যাঁয়!

এনো। উঃ—উঃ—উঃ! বাঁপ্‌রে বাঁপ্‌রে! কঁথা কঁইতে কঁইতে কোঁথা এঁসেচি! এঁ যেঁ ইঁকুইলিঁপ্‌টাস্‌ গাঁছ। বেঁজায় গঁন্ধ—দঁম্‌ আঁট্‌কে যাঁয় পাঁলা পাঁলা। হুঁ—উঁ—উঁ. হুঁ—উঁ—উঁ, হুঁ—উঁ—উঁ. ভঁন্‌।

কিউ। হুঁ—উঁ—উঁ, হুঁ—উঁ—উঁ, হুঁ—উঁ—উঁ, ভঁন্‌।

[বেগে প্রস্থান।

(বসন্তের প্রবেশ)

বসন্ত। এবার অশিক্ষিত ও অর্দ্ধশিক্ষিত জনমহালে কিছু পসার জমেচে। বিলিতি বেটারা কোথা থেকে ঐ টিকে বের ক'রে ভয়ানক জঞ্জাল বাধিয়েচে। তবু কিঞ্চিৎ রক্ষে এই যে বহু লোকে শুধু ছেলেবেলায় একবার টীকে নিয়ে বসে' থাকে। পুনঃ পুনঃ টীকে না নিলে যে টীকের প্রকৃত ফল অনেকেরই থাকে না, সেটা এখনও বহু লোকে বুঝ্‌তে পারেনিকো। তাই আমার সুবিধে হচ্চে। ঐ আস্‌চে ওলাউঠা। এবার ওর খুব কাজ হয়েচে। তাই বেটী যেন আহ্লাদে ডগমগ। (ওলার প্রতি দূর হইতে) ওলা! ওলা! ওলা!

(ওলাউঠার প্রবেশ)

ওলাউঠা। (মুখ ভেংচাইয়া) চুপ্‌ রাও।

বসন্ত। হুজুর, খোদাবন্দ্‌!

ওলাউঠা। বড় যে ফুর্ত্তি ফুটেচে!

বসন্ত। গাঙ্গে যে বান ডেকেচে!

ওলাউঠা। দেখিস্‌, যাবি ভেসে'!

বসন্ত। তুই ধরিস্‌ কষে'!

ওলাউঠা। মুখ সাম্‌লে কথা বলিস্‌।

বসন্ত। বল্‌চি বেসী ঘাঁটাস্‌নে, আজকাল যে আমার হাকিমি মেজাজ্‌ আর পুলিশি চাল্‌ হয়েচে, জানিস্‌?

ওলাউঠা। বটে, তবু তো গো-বীজের টীকের ভয়ে জায়গায় জায়গায় পালিয়েচিস্!

বসন্ত। মেয়ে বল্লে' সহসা তাড়া' খাস্‌নে, কিন্তু সে তুলনা পুরুষের সঙ্গে খাটে না চাঁদ্! তা' যাক্। (গদ্‌গদ্‌ভাবে) ওলা, ওলা, ও ওলা!

ওলাউঠা। কেন, আমি কি বধির নাকি?

বসন্ত। তুই বধির ব'লেই তো আমি অধীর! ওলা—ওলা!

ওলাউঠা। আঃ কি জ্বালা! বল্‌না কি বল্‌বি।

বসন্ত। ব—ব—বল্‌বো? আচ্ছা তুই কি ভাব্‌চিস?

ওলাউঠা। আমি আবার কি ভাব্‌বো?

বসন্ত। না, তুই সত্যি কিছু ভাব্‌চিস্; ব'লে দেবো?

ওলাউঠা। বল্ দেখি?

বসন্ত। এ—এ—এই, তু—তু তুই ভাব্‌চিস যে বসন্ত যদি তো—তো—তোর্ হয়—

ওলাউঠা। (বাধা দিয়া) বল্‌তে পাল্লিনি। আমি ভাব্‌চি কি যে বসন্তকে যদি একটা মুখোস্ দিয়ে লেজ লাগান যায়, তবে বড় মানায়!

বসন্ত। ঠাট্টা রাখ্। কথা শোন্?

ওলাউঠা। কি?

গীত।

বসন্ত। বিয়ে বস্‌বি?
ওলাউঠা। না—
বসন্ত। বিয়ে বস্‌বি?
ওলাউঠা। না—না।
বসন্ত। বিয়ে বস্‌বি?
ওলাউঠা। (ওরে) না—না—না।
বসন্ত। যখন কিলের চোটে হাড় ভাঙ্গিবে তখন বল্‌বি হাঁ।
ওলাউঠা। বটে! তুই এমনি বীর?
বসন্ত। থির্, থির্, থির্।
ওলাউঠা। চুপ্‌রাও।
বসন্ত। আয় চাঁদ নড়ে, প্রাণ দেব বেড়ে—হাঃ।
ওলাউঠা। আর জ্বালাস্‌নে, গোল বাধাস্‌নে, করিস্‌নেরে রা'।
উভয়ে। হাত ধরাধর্ চল তরাতর্ প্রাণে লাগ্‌ল ঘা,
হুড়্-হুড়্-হুড়্-হুড়্, হুর্-হুর্-হুর্ হুর্, সবুর সহেনা।

[প্রস্থান

## পঞ্চম গর্ভাঙ্ক।

### হরদয়ালের বাটী।

(হরদয়াল আসীন)

হর। দরিদ্রতা,
কোটি কোটি প্রণিপাত তোরে।
দারিদ্র্য-পেষণে যার দেহ ভবে
হয় নাই নিষ্পেষিত,
দারিদ্র্য-পীড়নে, দারিদ্র্য-দহনে
দগ্ধ যার হয়নিকো কায়,
মানবত্ব অপূর্ণ তাহার।
কনক যেমতি হয় শোধিত পাবকে,
তথা নর-দেহ করে দারিদ্র্যে শোধন।
দর্প, দম্ভ, বলবীর্য্য খর্ব্ব হয়ে' যায়,
অধর্ম্ম নাশিয়া ধর্ম্ম হৃদয়ে খেলায়।
সত্য বটে দারিদ্র্যের চরম পীড়নে,
পশুত্ব লভয়ে নর মানবত্ব ভুলে';
কিন্তু, নহে তাহা মানবের প্রকৃত ধরম।
তেঁই দরিদ্রতা,
আবার আবার তোরে করি নমস্কার,
ভূলোকপাবনী তুই এই মরলোকে।

(কাত্যায়নীর প্রবেশ)

কাত্যা। বাবা, এখন তোমার খাবার তৈরী করে' আন্‌বো কি?

হর। না মা, এখনো আমার তেমন ক্ষুধা পায়নি।

কাত্যা। খাবার নাম হলেই তোমার ঐরূপ জবাব। অসুখ শরীরে একটু না খেলে' দেলে' শরীর শোধ্‌রাবে কি করে'?

হর। মায়ের ইচ্ছে ঐ রূপই হয়। ছেলে শত খেলেও মা'র তৃপ্তি হয় না। মনে হয় আরো খেলে' ছেলে পুষ্ট হ'ত। তা' কিন্তু মা, ঠিক নয়। যা খেলে' ভালরূপ হজম্ করা যায়, তা'ই ভাল, নতুবা কতগুলো খেয়ে' উল্টো ফল হয়। মা, তোমরাও তো জানো যে "উনো ভাতে দুনো বল"।

কাত্যা। তা' জানি বটে। আবার এও জানি যে "নিত্যি উনোয় রসাতল।"

হর। আমার বিদূষী মাকে এঁটে ওঠা দায়! আমার কিন্তু মা, ওটা পেটুকের উক্তি ব'লে মনে হয়। তা' যাক্, তুমি অন্ন ক'রে কিছু খাবার তৈরী করগে।

[কাত্যায়নীর প্রস্থান।

কাত্যায়নীর কথা যখন নিভৃতে চিন্তা করি, তখন মনে কত কি ভাবের যে উদয় হয়, তা' ভাল করে' বুঝতে পারা যায় না। মা আমার সাক্ষাৎ কাত্যায়নীই বটে। রূপে, গুণে, বিদ্যা, বুদ্ধিতে মা'র তুলনা নেই। মাতৃহারা শিশু, আমার হৃদয় আলোকরা ধন, আমি কেমন ক'রে তোমাকে পরের হাতে সঁপে' দেব? কখন ভাবি, দরিদ্রের ঘরে মা'র খাওয়া পরার কোন সুখই হল না—পরের ঘরে গিয়ে সে সুখ ঘট্‌তে পারে। আর ভাব্‌লেই কি হবে? কোন্ সুপাত্র এই দীন-দরিদ্রের কন্যাকে গ্রহণ কর্‌বে? বঙ্গদেশ সে দেশ নয়। বঙ্গের ভুক্তভোগী কন্যাদায়গ্রস্ত পিতারা সে সংবাদ বিশেষ জানেন। পণের কড়ি নৈলে কন্যাবিবাহ-সাগরে খেয়া পার হওয়া যায় না। প্রধানতঃ, সে পণ ছেলের পাস্ দে'খেই নিরূপিত হয়—তা' তা'র দৈর্ঘ্য-বিস্তার থাক্ আর না থাক্। যাক্, আমার এ সব চিন্তা করে' কোন ফল নাইকো। কিন্তু পোড়া মন তো বোঝে না! নারায়ণ! জানি তোমাতে যে সকল সমর্পণ ক'রে থাক্‌তে জানে, তা'কে জগতে কোন বেগ পেতে হয় না। কিন্তু প্রভু! তা বুঝেও তো বুঝি না। দাও জগদীশ, তোমার মঙ্গলাশিস্ প্রদান কর—যেন আমি সর্ব্বদা বল্‌তে পারি—"ত্বয়া হৃষিকেশ হৃদিস্থিতেন যথা নিযুক্তোঽস্মি তথা করোমি।"

(দীনতারণের প্রবেশ)

দীন। ঘোষ-কাকা, এখন ধীরে ধীরে শরীরে একটুকু বল পাচ্চেন না কি?

হর। ব'সো বাবা! আর শরীরে বল পাবো! আর কি এখন সে দিন আছে। তবে যে ক'টা দিন থাকা, কোন মতে কাটিয়ে যেতে' পার্‌লেই হয়।

দীন। ঘোষ-কাকা, মানব-জনম বড় দুর্ল্লভ। বহু পুণ্যে জীব এই মানব-দেহের অধিকারী হয়ে' থাকে। ভগবানের সেই মহামূল্য দান মানব-দেহকে তুচ্ছ করা মহাপাপ। মানবের যত কর্ত্তব্য আছে, তন্মধ্যে স্ব স্ব দেহ-রক্ষাই সর্ব্বপ্রধান। শাস্ত্রে আছে—"শরীরমাদ্যং খলু ধর্ম্মসাধনম্।" তাই বল্‌চি, দেহকে তুচ্ছ করা, মহাপাপের নিদান।

হর। বাবা, তোমার উক্তি সর্ব্বৈব সত্য। কিন্তু, এ জগতে আমার আর এখন বিশেষ কোন বাসনা নেইকো। নানাকারণে প্রায় সবই আমার ত্যাগ হয়েচে। সংসারে আমার এখন একমাত্র কামনা, বাসনার আধার, আমার ঐ

কাত্যায়নী। যদিও তুমি তার আশ্রয় হতে প্রতিশ্রুত হয়েচ, তবু জীবনের একটা বিশেষ সাধ অপূর্ণ রয়েচে। সেই অপূর্ণ বাসনা নিয়েই আমাকে যেতে হ'বে। কারণ, আমি বেশ বুঝ্তে পাচ্চি যে আমার দিন ফুরিয়ে এসেচে।

(কাত্যায়নীর ধীরে ধীরে প্রবেশ)

কাত্যা। (স্বগত) এই যে দীনতারণ বাবু এখানে! ওঁকে দেখ্লেই যেন আপন জন বলে' মনে হয়। কত ভাল লাগে! কেন এমন হয়? উনি বড়-লোক, আমরা দীন হীন! ওকে ভাল লেগে' ফল কি? তবু প্রাণ চায়! সেটা এমনি অবোধ! (প্রকাশ্যে) বাবা, খাবার তৈরী হয়েচে।

হর। আচ্ছা মা, একটু পরে খাব।

[কাত্যায়নীর প্রস্থান।

দীন। কি অপূর্ণ বাসনার কথা বল্‌চিলেন ঘোষ-কাকা?

হর। আমি তো বলেচি, আমার এক ভিন্ন আর অন্য বাসনা নেই। এই হতভাগিনী মেয়েটাকে যদি কোন মতে পাত্রস্থ ক'রে যেতে পাত্তুম, তবেই বোধ হয় আমার বাসনার শেষ হ'ত।

দীন। কিরূপ পাত্র আপনার অভিপ্রেত, শুন্‌তে পারি কি?

হর। কেন বাবা, তা' শুনে' কি হবে?

দীন। আমি যদি সে বিষয়ে কোন সহায়তা ক'ত্তে পারি?

হর। বাবা, আমি বুঝ্তে পেরেচি। দীনতারণ, যদিও তোমার সর্ব্বপ্রকার আনুকূল্যেই আমি এখন সংসারযাত্রা নির্ব্বাহ কচ্চি, কিন্তু বাবা, কন্যাদান হিন্দুর এক মহাযজ্ঞ। অপরের দান গ্রহণে এ দান সম্পন্ন করা আমার ইচ্ছে নয়।

দীন। আমি আপনাকে কোন আর্থিক সহায়তার কথা বলিনি, শুধু আপনার অভিপ্রায় জে'নে, সেই মত কার্য্যের কোন সুযোগ-সুবিধে কত্তে পারি কি না, তা'রি সহায়তার কথাই বলেচি।

হর। বাবা, আমি তোমার অভিপ্রায় ঠিক বুঝ্তে ভুল করেচি বটে। মনে কিছু করোনা। বাবা, আমি দীন-দরিদ্র, এ ব্যাপারে আমার আর বেসী আকাঙ্ক্ষা কি হতে পারে? তবে কাত্যায়নী আমার সুশিক্ষিতা ও সদ্‌গুণ-সম্পন্না, কাজেই যা'র তা'র হাতে ওকে দিতে ইচ্ছা হয় না। আমার অবস্থা বিবেচনায়, যথাযোগ্য একটি পাত্র পে'লেই, আমি আমার এই ভদ্রাসনখানা বেচে' কাত্যায়নীকে পাত্রস্থ কত্তে পারি। নিজে এর পর যে ক'দিন বাঁচি, ৺ কাশীধামে গিয়ে প'ড়ে থাকবো।

দীন। একটি পাত্র আছে, আপনার অভিপ্রেত হবে কি না, বুঝ্তে পারিনে।

হর। (ব্যগ্রভাবে) কোথা সে পাত্র?

দীন। আপনাদের নিকটেই আছে। আপনি তা'কে বিশেষ জানেন।

হর। (আগ্রহে) নিকটেই আছে! বিশেষ জানি! কে সে বাবা?

দীন। যদি আমি-ই হই?

হর। আমার সঙ্গে তোমার ঠাট্টা সাজে না, দীনতারণ!

দীন। ঠাট্টা নয় ঘোষ-কাকা! যদি আপনার অভিপ্রেত হয়, তবে সত্যি সত্যি বল্‌চি, আমি কাত্যায়নীকে পত্নীরূপে গ্রহণ ক'ত্তে প্রস্তুত আছি।

হর। (সবিস্ময়ে) আমি কি স্বপ্ন দেখ্‌চি? দীনতারণ, তুমি কাত্যায়নীকে গ্রহণ কর্‌বে? তুমি সুশিক্ষিত, সৎগুণান্বিত, উচ্চবংশসম্ভূত এবং এ অঞ্চলের বিখ্যাত ধনী জমীদার। তোমার নিকট কন্যাদান ক'ত্তে, দেশ দেশান্তর হ'তে কত ধনবান ও সম্ভ্রান্ত ব্যক্তি আনাগোনা কচ্চে, আর সেই তুমি দীনতারণ নিজে যাচক হয়ে', আমার কন্যার পাণিগ্রহণ করবে? না, না, আমি কি প্রকৃতই জেগে' আছি?

দীন। ঘোষ-কাকা, আপনি অনর্থক বাক্যাড়ম্বরে আমাকে লজ্জিত কচ্চেন কেন? আমি স্বেচ্ছায়ই তো কাত্যায়নীকে গ্রহণ ক'ত্তে সম্মত হয়েচি। আমি আপনার সন্তানবাচ্য—আমার প্রতি আপনার ঐরূপ উক্তি শোভা পায় না।

হর। বুঝ্‌লেম্, কেন দেশের লোক তোমাকে প্রাতঃস্মরণীয় ভূম্যধিকারিরূপে পূজা করে। অহো! আজ আমার কি শুভদিন! জীবনে এমন দিন তো কখনও ঘটেনি! হরি! হরি! তোমার দয়ার সীমা, জীব কল্পনায়ও নির্দ্দেশ কর্ত্তে অসমর্থ। বাবা দীনতারণ, তুমি প্রকৃতই দীনতারণ নামের সার্থকতা করেচ; এখন আমার একটি অনুরোধ রক্ষা ক'রে আমাকে কৃতার্থ কর।

দীন। আদেশ করুন?

হর। প্রজাপতির আশীর্ব্বাদে যথারীতি শুভকার্য্য তোমার ইচ্ছামত যখন হয়, সম্পন্ন হবে। কিন্তু বাবা, আমার দেহের যে অবস্থা তা'তে সে আনন্দ উপভোগের দিন আমি পাব কি না, বিধাতা জানেন। তাই আমার এ আনন্দের দিনে, এখনি কাত্যায়নীকে তোমার হাতে দিয়ে জীবন সার্থক ক'ত্তে ইচ্ছে হ'চ্চে।

দীন। আপনার আদেশ আমার অলঙ্ঘনীয়।

হর। (উচ্চৈঃস্বরে) কাত্যায়নি, কাত্যায়নি, মা, একবার এস তো।

(নেপথ্যে কাত্যা।) যাচ্চি বাবা!

হর। শীগ্‌গির এসো।

(ব্যস্তভাবে কাত্যায়নীর প্রবেশ)

কাত্যা। কি হয়েচে বাবা?

হর। ব্যস্ত হবার কিছু নয় মা। তুমি এগিয়ে এসো।

কাত্যা। (অবনত বদনে অগ্রসর হইয়া) কি কত্তে হবে বাবা?

হর। দীনতারণকে দেবতাজ্ঞানে প্রণাম কর তো মা?

(কাত্যায়নীর তথাকরণ)

হর। (কাত্যায়নীর হাত ধরিয়া, সাশ্রুনয়নে) আজ আমার পরম শুভদিন! দীনতারণ, আজ আমি আমার এই "ষাট-ষষ্ঠীর ধন," এই আঁধার জীবনের একমাত্র আলো কাত্যায়নীকে ধর্ম্ম সাক্ষী ক'রে তোমার করে সমর্পণ কর্‌লুম। তুমি আশ্রিত লতিকার ন্যায় উহাকে চরণে স্থান দান ক'রো।

[দীনতারণের হাতের উপর কাত্যায়নীর হাত রাখা।

দীন। আমিও ধর্ম্ম সাক্ষী করে' আপনার আদেশ শিরোধার্য্য কল্লুম।

হর। আজ আমার জীবনের ভার লঘু হ'ল। অহো! কি আনন্দ! আজ যে দীন-দুয়ারে স্বর্গ ফুটে' উঠেচে। দরিদ্রের কন্যাদায় যে কি দায়, তা' যদি বাঙ্গালার ধনি-সন্তানগণ একটিবারও বুঝ্‌তে পারতো, তবে আর দুঃখ ছিল কি? কিন্তু হায়, বঙ্গদেশের ধনীরাই অনেক স্থলে ধনের কাঙ্গাল বেসী! বাঙ্গালার ধনীদের ঘরে ঘরে কবে দীনতারণের মত মহাপুরুষ জন্মিবে?

দীন। আমি এখন আসি তবে?

হর। এস বাবা! আয় মা কাত্যায়নী, ছেলের খাবার দিবি ত আয়। আজ জীবনের বড় শুভদিন। জয় হরি দয়াময়!

[সকলের প্রস্থান।

## ষষ্ঠ গর্ভাঙ্ক।

### বঙ্গীয় সেবাশ্রম।

(সেবকবালকদের গীত)

মিলে' মায়ের মন্দিরে।
করব্‌ সবাই মায়ের নামে প্রাণ মন বন্দীরে।
কামনারে দিয়ে ডালি, হৃদয়খানি দিব ঢালি,'
বিষয়-আশা যশের তৃষা ত্যজে' হব দণ্ডীরে।
বাজা'ব মা'র নামের ডঙ্কা, ঘুচে' যাবে সকল শঙ্কা,
আর ফির'বনা, আর যাবনা ছেড়ে' মায়ের গণ্ডীরে।

[গাইতে গাইতে প্রস্থান।

(শান্তশীল ও সুশীলকুমারের প্রবেশ)

শান্ত। সুশীল, স্বাস্থ্যবিধির প্রচার-কার্য্যকেই এখন আমাদের এই "বঙ্গীয় সেবাশ্রমের" প্রধান অঙ্গীয় মনে কর্ত্তে হবে। এই প্রচার-কার্য্যে সফলতা লাভ হ'লে, দেশের যে কি কল্যাণ সাধিত হবে, তা' বোধ হয় উপলব্ধি কর্ত্তে পার।

সুশীল। আমরা এ কাজে বিশেষ উৎসাহে ব্রতী হয়েচি। দীনতারণ বাবুর নানাপ্রকার আনুকূল্যে আমাদের কর্ত্তব্য-পথ অনেকটা সুগম ক'রে দিচ্চে। এখন ভগবানের কৃপা।

শান্ত। আমাদের রাজকীয় স্বাস্থ্যবিভাগে বহু বিবরণ সংগৃহীত হয়েচে ও তা' নানাভাবে দেশে প্রচারের ব্যবস্থা হচ্চে। গভর্ণমেণ্টের পৃষ্ঠপোষকতায় ঢাকা নগরীতে কতিপয় মহানুভব ব্যক্তির যত্ন ও চেষ্টায় দুইবার দুইটি বিরাট্ প্রদর্শনীর অনুষ্ঠান হয়েচে। তা'তে নানাপ্রকারে দেশের স্বাস্থ্যতত্ত্ব সংগ্রহ ও প্রচারের ব্যবস্থা করা হয়। ঢাকার দৃষ্টান্তে কলিকাতা মহানগরীতেও ঐরূপ প্রদর্শনী হয়েছিল। ঐ দুই বড় সহরের দৃষ্টান্ত ছোট ছোট সহর ও মহকুমা অনুকরণ কচ্চে। উল্লিখিত স্থল হ'তে আমরা আমাদের এই নূতন প্রচার-কার্য্যে বহু সহায়তা পে'তে পারি।

সুশীল। আমরা অবিলম্বেই তা'র ব্যবস্থা কর্‌বো। ঐ সমস্ত উপাদানে আমাদের বিশেষ উপকার হবে, সন্দেহ নাইকো।

(দীনতারণের প্রবেশ)

দীন। কিসের কথা হ'চ্চে সুশীল বাবু!

সুশীল। এই আমাদের আশ্রমের নূতন প্রচার-কার্য্যের কথা।

দীন। কেবল বক্তৃতা ক'রে বেড়ালে হবে না। প্রাণ দিয়ে কাজ কর্ত্তে হবে। বাগ্মিতার উপর আমার শ্রদ্ধা বড় কম। অনেক স্থলেই বক্তৃতা-বাগীশদের প্রকৃত প্রাণের পরিচয় মেলে না।

শান্ত। অন্যত্র কিরূপ তা' জানিনে। কিন্তু বঙ্গদেশের পক্ষে ও-কথা যে সত্য, তা'তে সন্দেহ নাই।

দীন। শান্তশীল বাবু, প্রচার-কার্য্যদ্বারা লোকশিক্ষা দেওয়া যেমন দরকার, প্রকৃত কার্য্য করা ততোধিক দরকার। বাঙ্গালাদেশের নদী, নালা জলাশয়গুলি ক্রমে ভরে' যাচ্চে, দেশের জল নিকাশের পথ রুদ্ধ হচ্চে, কাজেই দেশে স্বাস্থ্য ভাল থাক্‌বে কি ক'রে? গবর্ণমেণ্ট এ বিষয়ও যথেষ্ট কর্চ্চেন। কিন্তু, দেশের জমীদার ও বড় লোকদের এ দিকে আদৌ দৃষ্টি নেইকো। এ বিষয়েও আমাদের সমবেত চেষ্টা কর্ত্তে হবে।

সুশীল। উহা বিরাট্ ব্যাপার।

দীন। তা' বিরাট্ ব্যাপার বলে' হতাশ হলে' চল্‌বে কেন? চেষ্টা কর্ত্তে হবে, দেশের লোকদিগকে জাগিয়ে দিতে হবে।

শান্ত। এ কাজে বিপুল অর্থের প্রয়োজন, দেশের দুর্দ্দিনে তা' সংগ্রহ করা কঠিন।

দীন। দেশের দুর্দ্দিন বটে! প্রধানতঃ মধ্যম শ্রেণীর লোকেরই তা' বেসী। কিন্তু, বড়লোকদের পক্ষে সে কথা খাটে কি না সন্দেহ। একবার বড় বড় সহরের বিলাসদ্রব্য-বিক্রেতাদের ভাণ্ডারে দৃষ্টি করুন। হুর্ হুর্ ক'রে তা'দের জিনিষ কেটে' যাচ্চে। দুর্দ্দিনে প্রীতিভোজ, আমোদ-উৎসব, নাচ গানের কোন রূপ কামাই নেই। তবে কি ক'রে বল্‌ব সবারি দুর্দ্দিন?

সুশীল। দীনতারণ বাবু, ধন্য আপনি! আপনি দেশের বিষয় যত চিন্তা কর্ত্তে পারেন, আমরা প্রায় তা'র কিছুই পারিনে।

শান্ত। চলুন, আমাদের আশ্রমের কার্য্য-নির্ব্বাহক সভায় আজকার অধিবেশনে এ সকল কথা বিশদভাবে আলোচনা ক'রে কর্ত্তব্য স্থির করা যাবে।

[সকলের প্রস্থান।

## সপ্তম গর্ভাঙ্ক।

### পল্লী-পুকুর।

(কতিপয় ছেঁড়া নেকড়া হস্তে গোলাপ খোন্‌কারের প্রবেশ)

গোলাপ। বেটারা গোলাপ খোন্‌কারকে আর গ্রাহ্য করে না—কেউ বলে তিন টাকা দেব, কেউ বলে পাঁচ টাকা দেব, কেউ বলে দেব না। জমীদার দীনো বেটা পেছনে লেগেচে। আচ্ছা র'সো শালারা, একবার গোলাপ খোন্‌কারের কেরামত্ দেখে' লাও। শালাদের ভিটেয় ঘুঘু চরাব। এ সব গুলাউঠো, বসন্তের মড়ার বিছানার নেকড়া নিয়ে এসেচি। বেটাদের সব পুকুর-ডোবায় এগুলো ছড়িয়ে দেব। শালারা পানি খাবি আর মর্‌বি! এবার বুঝে' লেব—বুঝে' লেব! যাই, সাঁজের বেলা হয়ে' এলো, এখন আর এদিকে কেউ নেই। ইট পাট্‌কেল জড়িয়ে নেকড়া ডুবিয়ে দিইগে। (গোলাপ খোন্‌কারের পুকুর ধারে যাইয়া জলে নেকড়া নিক্ষেপের উদ্‌যোগ)

(বেগে দীনতারণের প্রবেশ)

দীন। কিরে, কিরে বেটা, কি কর্চ্চিস্?

গোলাপ। (ভীতভাবে) কি কচ্চি বাবু, কি, কি কচ্চি, এই পেচ্ছাব, না না তে—তে তেষ্টা পেয়েচিল, তাই এখানে এয়েচি। (স্বগত) শালার যেন সাম্‌নে পেছনে সবদিকে চোক্। আর চল্‌তি কি যেন নতুন জামাইর শ্বশুরবাড়ী ধাওয়া! বেটা অত বড় নোক হয়ে' যেখানে সেখানে ছুটে' বেড়ায়!

দীন। (স্বগত) আশ্রম থেকে' লক্ষ্য করেচি বেটা এদিকে আস্‌চে। তখন জানি না কেন আমার সন্দেহ হল। জুয়োচ্চোর বেটা বল্‌চে তেষ্টা পেয়েচিল! (প্রকাশ্যে) হাঁরে, তোর্ হাতে ওগুলো কি?

গোলাপ। কেন, বাবুর চোকে কি ভাল মালুম্ হয় না নাকি? দেখ্‌চনা নেকড়াগুলো।

দীন। কিসের নেকড়া?

গোলাপ। আমার ঘা হয়েচে, তারি নেকড়া।

দীন। কোথায় ঘা?

গোলাপ। কোথায় ঘা! বড্ড মজা দেখ্‌চি, সবই কি দেখাতে হবে নাকি। বল্‌চি ঘা আছে।

দীন। চোপ্‌রাও জুয়োচ্চোর!

গোলাপ। বাঃ! কি জুয়োচ্চুরি কল্লাম বাবু?

দীন। (ঘাড়ে ধরিয়া) বেটা আবার ঠেটামো কচ্চে? ও যে রোগীর নেকড়া, পুকুড়ে ডুবাচ্ছিলি, আমি কি বুঝ্‌তে পারিনি। চল্ বেটা এখনি পুলিশে ধরিয়ে দেব।

গোলাপ। দোহাই বাবা! তোমার পায় পড়ি। আর আমি এমন কম্ম কর্‌বো না। আমাকে ছেড়ে দাও বাবা! আঁ—আঁ—

দীন। চল্ বেটা চল্—

গোলাপ। ও বাবা, আমার কি হবে গো ও—ও—

কৃষকগণের প্রবেশ।

কৃষকগণ। খোন্‌কারের পো, এইবার তো কেরামত্ বেরিয়েচে! আর কেন? চল, শ্বশুরবাড়ী!

[গোলাপ খোন্‌কারকে টানিয়া লইয়া দীনতারণের প্রস্থান।

(কলসী কাঁখে কাত্যায়নীর প্রবেশ)

গীত।

আঁধার প্রাণে আলোক-রেখা কেন দেখা দেয়?
আমারে ভুলিয়ে দিয়ে কোথা টেনে' নেয়?
অজানা অচেনা যত, ভাবে প্রাণ বিজড়িত,
আমা হতে আমা যেন নিয়েছে বিদেয়।

কাত্যা। সান্ধ্য-গগনে ঐ ফুটে ওঠে চাঁদ,
হৃদয়ের পটে যেন কত ঠাটে,
প্রতিভাত হইতেছে তাহারি কিরণ;
তারি মাঝে ফুটে' ওঠে সেই মুখ!
আঁখির কি হ'ল কোন দোষ?

নিশীথে মুদিতে আঁখি,
প্রভাতে মেলিতে আঁখি,
হেরি সেই মুখ ;
আর জাগিয়া জাগিয়া,
অন্তর বহিয়া,
আঁখির ভিতর দিয়া ফোটে সেই মুখ।
কি ছুঁত্ লাগিল মোর ?
করে 'খুঁত্ খুঁত্' প্রাণ,
হৃদয়ে ভরিয়া যেন বাজে নব তান ;
একি গো হইল মোর ?
জীবনের যেন এক নব উদ্বোধন,
চাহি চারিভিতে
নব বসন্তের হেরি যত আয়োজন।
বুঝি নাই এত কাল
কেন তা'রে হেরি' লাগিত গো ভাল,
শুনে' তা'র কথা জুড়াইত প্রাণ !
এরি নাম অনুরাগ ?
এ হতে কি ঘটে প্রেম-যাগ ?
যাক্—যাক্
সন্ধ্যা এলো হয়ে',
ভরিয়া কলসী যাই ত্বরা করি'।

(কলসী পুকুরে ডুবাইতে অগ্রসর, হঠাৎ চমকিয়া) কে ঐ পুরুষ দুটি !

আসিছে ছুটিয়া ?
একাকিনী ঘাটে, ভীত হল প্রাণ।
হরি ! রক্ষিও দাসীরে !

(ফটিকচাঁদ ও বাঞ্ছারামের প্রবেশ।)

ফটিক। কাত্যায়নি, ভয় ক'রো না।

বাঞ্ছা। ভয়ের কি আছে বাছা ? ইনি হলেন ফটিকচাঁদ বাবু, দেশের মস্ত লোক।

কাত্যা। (স্বগত) সর্ব্বনাশ ! দুর্ব্বৃত্ত ফটিক চাঁদ এই ? হরি, রক্ষা কর।

ফটিক। সুন্দরি, ভাব্‌চ কি ? এই কাত্যায়নী-মেঘের আশায় আমার চিত্ত-চকোর বহুকাল তৃষিত। তুমি আমার প্রতি প্রসন্ন হও, রাণীর হালে দিন কাটা'বে।

বাঞ্ছা। সুন্দরি, তুমি বড় ভাগ্যবতী, তাই ফটিকচাঁদ বাবুর মত লোক তোমার প্রতি সদয়।

কাত্যায়নী। (ভীতভাবে) বাবু, আপনি দেশের এক জন বড়লোক। আমার মত অসহায়া নারীর প্রতি এরূপ ব্যবহার কি সেই বড়ত্বের পরিচয়?

বাঞ্ছা। নিশ্চয়, নিশ্চয় বড়ত্বের পরিচয়। তোমার মত দরিদ্র রমণার প্রতি বাবু যে সদয় হয়েচেন, ইহা বড়ত্বের পরিচায়ক নয় ত কি?

ফটিক। দেখ কাত্যায়নি, আমি অধিক কথার লোক নই। তাই তোমাকে স্পষ্ট বল্‌চি যে, আমি যখন তোমার রূপে মুগ্ধ হয়েচি, তখন তোমাকে আর ছাড়্‌চিনে। এস, আমার সঙ্গে চলে' এস। আর ভেবে' দেখ, আমি কোন্ অংশে তোমার অযোগ্য?

কাত্যা। দেখ ফটিক বাবু, তুমি দীন-দরিদ্রের নিরাশ্রয় কন্যাকে একাকিনী পেয়ে, মনে যে পাপাশা পোষণ কচ্চ, সে তোমার নিতান্ত ভুল। স্ত্রীলোকের সতীত্ব জিনিষটে অত হাল্কা নয় যে নীচ পুরুষের এক ফুৎকারেই উড়ে যাবে। আমি আবারো তোমাকে যুক্তকরে বিনয় ক'রে বল্‌চি, অসহায়া নারীকে অপমান ক'রো না। করলে তা' কখনো ধর্ম্মে সইবে না।

ফটিক। (রোষে) কি বলিস্, দুর্ভাষিণি, আমি তোকে অপমান কচ্চি? আমি ফটিকচাঁদ্—চোখের ইঙ্গিত করলে, তোর্ মত কত শত শত নারী নিজকে কৃতার্থ জ্ঞান করে! আর আমার কথায় তোর্ অপমান হলো? আবার ধর্ম্মে সইবে না ব'লে ভয় দেখাচ্চিস্। আয়, এবার তোর্ ধর্ম্ম দেখাচ্চি! (ধরিতে উদ্যোগ)।

কাত্যা। (সরোষে) সাবধান নরপিশাচ! আবার বল্‌চি সাবধান! ভারতভূমি সতীত্ব-গরবে এ জগতে চিরগরবিনী। আমরা সতীমা'র সতী সন্তান। ভারতনারী সতীধর্ম্মবলে তোর্ মত শত সহস্র ফটিকচাঁদকে তৃণ-বৎ জ্ঞান করে। লম্পট, কামুক, আবার বল্‌চি স'রে যা! তোর্ মত লোক সতীর একগাছি কেশাগ্র স্পর্শ করলে, সতী-কোপানলে রক্ষে থাক্‌বে না। আবার বলি, যদি সতীমা'র সতী মেয়ে হই, যদি আজও চন্দ্র-সূর্য্য ভারতের সতীকুলের সাক্ষিরূপে বিদ্যমান থেকে' থাকে, তবে তোর্ পাপের প্রায়শ্চিত্ত অবশ্য ভোগ কত্তে হবে!

ফটিক। অসহ্য! অসহ্য! আর অপেক্ষা কত্তে পারিনে। আয় পাপিনি, দেখি কে তোরে রক্ষা করে? (কাত্যায়নীর চুলে ধরা)।

কাত্যা। কোথা হরি, কোথা বিপদ্‌বারণ শ্রীমধুসূদন! রক্ষা কর, রক্ষা কর, কে আছ কোথায়? (মূর্চ্ছা)।

(বেগে দীনতারণ, সুশীলকুমার ও শান্তশীলের প্রবেশ।)

দীন। ভয় নাই, ভয় নাই। দাঁড়া পাপী, দাঁড়া দুষ্ট, দাঁড়ারে কামুক।

(ফটিকের পৃষ্ঠে মুষ্ট্যাঘাত)

বাঞ্ছা। বাবা, আমি কিন্তু কিছু নই (কম্প)।

দীন। সুশীল বাবু, দেখ্‌চেন না বালিকা মূর্চ্ছিতা। আপনারা শীগ্‌গির ওকে যথাস্থানে নিয়ে যান।

[সুশীল ও শান্তশীলের কাত্যায়নীকে ধরাধরি করিয়া প্রস্থান।

ফটিক। সর্দ্দারগণ, সর্দ্দারগণ, শীগ্‌গির এস। আমাকে খুন্ কর্‌লে ?

দীন। পাপিষ্ঠ, এর পরও লজ্জা হ'ল না, এখনো এখানে দাঁড়িয়ে আছিস্? প্রাণে কি ভয় নেই ?

বাঞ্ছা। (সর্দ্দারগণকে দেখিয়া) মারো বেটাকে।

(সর্দ্দারগণের প্রবেশ ও দীনতারণকে প্রহার এবং মস্তকে আঘাত ;
দীনতারণের মূর্চ্ছা।)

বাঞ্ছা। লাস্ পড়েচে, বাবু লাস্ পড়েচে। ব্যাপার যে গুরুতর হ'ল।

ফটিক। ভাল করে' দেখ্‌তো কি হল ?

বাঞ্ছা। (ব্যস্তভাবে দীনতারণের নাকে হাত দিয়া) নেই! শেষ হয়েচে! এখন কি হবে ?

ফটিক। (ব্যস্তভাবে) আঁধার হয়েচে, সর্দ্দারগণ. এখনি লাস্ নিয়ে পালাও। একেবারে নদীতে স্রোতের মুখে ফেলে' দিয়ে এস। নৈলে বিপদ্!

[একদিকে সর্দ্দারগণের দীনতারণকে কাঁধে করিয়া প্রস্থান ;
অপর দিকে ফটিকচাঁদ ও বাঞ্ছারামের প্রস্থান।

## তৃতীয় অঙ্ক।

### প্রথম গর্ভাঙ্ক।

হরদয়ালের বাটী।

(কাত্যায়নী আসীনা)

গীত।

সাধি' সাধে বীণা, বাজা'তে বাজনা, ছিঁড়ে গেল সুখতার,
হৃদয়ের গান, রহিল হৃদয়ে, সাধাপারা হল সার।
খেলিতে খেলিতে পথের মাঝেতে ভাঙ্গিল সাধের খেলা,
সুখের স্বপন সাঙ্গ না হইতে ফুটিয়া উঠিল বেলা,
না ফুটিতে ফুল, শুকা'ল মুকুল,
না আসিতে বান, ভাঙ্গিলরে কূল,
গাঁথিতে মালাটি, ছিঁড়িল সূতাটি, গাঁথা নাহি হ'ল আর।

কাত্যা। হায়, কালনিশি সে দিনের
কেন গো হইল ভোর ?
কেন মোর মোহ-ঘোর ভাঙ্গিল আবার ?
গড়িয়া আপনি পুন ভাঙ্গিলে আপনি !
হায় বিধি ! একি বিধি তোর্ ?
আমি তো চাহিনি কভু,
তবে কেন প্রভু,
না চাহিতে দিয়া দান লইলে কাড়িয়া !
একি হ'ল—একি হ'ল মোর ?
কোন্ পাপে বল নাথ, বল কোন্ পাপে,
সরল পরাণে—ঢালি' দিলে গো গরল ?
হায় ! হায় ! কোথা যাব ?
কোথা গেলে প্রশমিত হবে এ অনল ?
উঃ ! অসহ্য ! অসহ্য !
অহো ! কি হবে আমার ! [মূর্চ্ছা।]

(হরদয়ালের প্রবেশ)

হর। কাত্যায়নি. কাত্যায়নি মা আমার, তুই কোথা মা ? এই যে, এই যে হতভাগিনী ধূলোয় প'ড়ে আছে। হায়, হায়, আমিই তো সর্ব্বনাশ কর্‌লুম। আমারি বোঝা উচিত ছিল যে দীন-দরিদ্রের এত উচ্চ আকাঙ্ক্ষা কদাপি শোভা পাইবে না। না বুঝিয়া, না ভাবিয়া, আপনার পায় আপনি কুঠারাঘাত করেচি ! কোমল কুসুম-কোরকে কঠিন শলাকা বিদ্ধ করেচি !

(সুশীল ও শান্তশীলের প্রবেশ)

হর। (সাগ্রহে) কি সুশীল বাবু, কোন খবর পাওয়া গেচে কি ?

সুশীল। না, বিশেষ কিছু নয়। অনুসন্ধানের ত্রুটী হচ্চে না। দীনতারণ বাবু দেশের মা-বাপ, তাঁর এই দুর্ঘটনায় দেশময় হুলুস্থুল পড়ে' গেচে। আবালবৃদ্ধবনিতা বিচলিত হয়েচে। পুলিশ পূর্ণোদ্যমে ঘটনার অনুসন্ধান কচ্চে, দেশের লোকও চুপ করে' বসে' রয়নি। আমাদের কথা বলাই বাহুল্য।

শান্ত। আমার যেন কেনই মনে হচ্চে যে দীনতারণ বাবুর জীবনের হানি কদাপি হয়নি। তাঁর মত পুণ্য-জীবন ঘোর পাপীর হাতে শেষ হতে পারে না।

হর। ভগবান তোমার বাক্য সফল করুন। তোমার মুখে ফুল-চন্দন পড়ুক।

সুশীল। হায়, সে দিন মা কাত্যায়নীকে নিয়ে দু'জনই চলে' না এসে, যদি একজন সেখানে থাক্‌তুম, তা'হলে বোধ হয় আজ এরূপ অকূলে ভাস্‌তে হতো না।

শান্ত। সবই বিধাতার ইচ্ছে। সুশীল, দেখ্‌চনা মা কাত্যায়নী কি ভাবে পড়ে' আছে! মাথায় একটু জল দাও, আর হাওয়া কর। (পাত্র হইতে সুশীলের জল দান ও হাওয়া করা)।

হর। (সাশ্রুনয়নে) সুশীল বাবু, এই বৃদ্ধের আঁধার ঘরের এক মাত্র দীপটিও নিবু নিবু কচ্চে। হায়! হায়! আমার কি হবে? আমি কি ভেবে' কি কল্লুম, আর কি হ'তে কি হ'ল?

সুশীল। আপনি অত অস্থির হবেন না। আসুন, মাকে একবার ডাকুন।

হর। (কাত্যায়নীর নিকট যাইয়া) মা, মা, ও মা কাত্যায়নি, একবার উঠ ত মা।

কাত্যা। (কাত্যায়নীর সংজ্ঞা লাভে দীর্ঘশ্বাস ও পরে লজ্জা পাইয়া) কি বাবা, আমার একটু তন্দ্রা এসেচিল। (উঠিয়া বসিয়া) তোমার খাবার তৈরী করবো?

হর। না মা, এখন আমার ক্ষুধা পায়নি।

কাত্যা। তবে আমি ঘরের কাজ গুছোইগে।

হর। একটু স্থির হয়ে' পরে যাওনা মা?

কাত্যা। আমার কিছু হয়নি বাবা!

[কাত্যায়নীর প্রস্থান।

হর। শান্তশীল বাবু, আমি তো নিজে প্রায় চলচ্ছক্তিহীন। এ বিপদে কাত্যায়নীকে নিয়ে কি ক'রে দিন কাটা'ব, তাই ভাব্‌চি।

শান্ত। আপনি অত হতাশ হবেন না। বিঘ্নহারি-হরির কৃপায় সকল বিপদ্ কেটে' যাবে। আমরা এখন আসি, আমাদের আর শ্বাস ফেল্‌বার সময় নেই।

[প্রস্থান।

## দ্বিতীয় গর্ভাঙ্ক।

### বঙ্গীয় সেবাশ্রম।

(গাইতে গাইতে সম্মুখ দিয়া খাবারওয়ালাদের প্রবেশ)

গীত।

চাই জল খাবার, জল খাবার।
ফুস্‌মন্তরে হৃদ্‌যন্তরে কর্‌বেগো সাবার।
লেডীকেনী, চম্‌চম্‌, পানতোয়া লালমো'ন্‌,
সরভাজা, খাজা গজা—নাম নেব কত আর?
বাগ্‌বাজারে রসগোল্লা, ঢাকাই অমৃতি মনভোলা,
টাট্‌কা ঘিয়ে টাট্‌কা ভাজা, এনেছি ভরিয়া ভার।

(সুশীল ও শান্তশীলের প্রবেশ)

সুশীল। হাঁরে খাবারওয়ালারা, দেখি তোদের খাবার কেমন?

খাবারওয়ালাগণ। আজ্ঞে দেখুন। খুব ভাল জিনিষ (মিঠাইর পাত্র সম্মুখে রক্ষা)।

শান্তশীল। জিনিষগুলি সব ঢাকা নয় কেনরে? মেঠাই হ'ক্‌, বা ডাল ভাত হ'ক্‌, খাবার দ্রব্য সর্ব্বদা ঢেকে' রাখ্‌তে হয়। নৈলে বাইরের ধূলো, বালী, পোকা ইত্যাদি পড়ে' খাবার জিনিষ বিযাক্ত করে' ফেলে। তা'তেই বহু রোগ-পীড়া হয়ে' থাকে। একেইতো দোকানে খাবার, কত অযত্নে তৈরী হয় ব'লে ভাল লোকে খান্‌ না। যাক্‌, তোরা এ আশ্রমে খাবার নিয়ে এলে, সর্ব্বদা ঢেকে' আনিস্‌। বুঝ্‌লিতো?

খা-ও। আজ্ঞে হাঁ।

সুশীল। দেখি তোদের খাবারের নমুনা?

(দু-একটা খাবার আঘ্রাণ করা)। হাঁরে এ খাবারের ঘি তো ভাল নয়? তোরা এ খাবার আশ্রমের লোকদিগকে দিতে পার্‌বিনে। আজ কাল খাদ্যদ্রব্যের ভেজালেই দেশের যত সর্ব্বনাশ কচ্চে, বহু রোগ জন্মাচ্চে। বিশেষতঃ তেল ও ঘির ভেজাল বড্ড সাংঘাতিক।

শান্ত। তোরা এ সব খাবার নিয়ে চলে' যা'। এরূপ জিনিষ ভবিষ্যতে নিয়ে এলে, তো'দিগকে পুলিশে ধরিয়ে দেব।

[খাবারওয়ালাদের প্রস্থান।

জনৈক রোগীকে স্কন্ধে লইয়া দুইজন সেবকের প্রবেশ।

সুশীল। এ কি নিয়ে এলে?

১ম সেবক। এ লোকটার কলেরা হয়েচে। রাস্তায় প'ড়ে ছিল।

শান্ত। আচ্ছা, ওকে আশ্রমের হাঁসপাতালে রেখে' এস। আর ছাখ, তোমাদের দলকে আজ ডাক্তার সঙ্গে ক'রে বাগ্‌দীর চরে যেতে হবে। সেখানে বেজায় কলেরা লেগেচে।

২য় সেবক। যে আজ্ঞে।

[রোগীসহ সেবকদ্বয়ের প্রস্থান।

(জনৈক রুগ্ন শিশুকে লইয়া জনৈক সেবকের প্রবেশ)

শান্ত। এ শিশুটি কে?

সেবক। এ একটি রুগ্ন অনাথ বালক। রাস্তায় পেয়েচি।

সুশীল। আচ্ছা, একে আমাদের অনাথবিভাগের তত্ত্বাবধায়কের নিকট বুঝিয়ে দাওগে। আর ছাখ, তোমাদের দলকে পাঁচশ মণ চা'ল নিয়ে পরশু খুলনায় যেতে হবে। সেখানকার দুর্ভিক্ষের সাহায্য-কাজে তোমাদের কিছু দিন নিযুক্ত থাক্‌তে হবে।

সেবক। যে আজ্ঞে।

[সেবকের শিশুসহ প্রস্থান।

(একটি বড় পার্শ্বেল নিয়া জনৈক আশ্রম-ভৃত্যের প্রবেশ)

শান্ত। এ আবার কি এলো?

সুশীল। ম্যালেরিয়ার যম।

শান্ত। ম্যালেরিয়ার যম? কোন পেটেণ্ট ঔষধ নাকি?

সুশীল। তা' নয়, কুইনাইন।

শান্ত। তা' তো বটেই, কুইনাইন প্রকৃতই ম্যালেরিয়ার যম বটে। তা' আজ কাল এত কুইনাইনের কি দরকার?

সুশীল। বর্দ্ধমান, নদীয়া ও যশোহরে আমাদের ক্যাম্প ক্যাম্পে বিতরণ জন্য পাঠান হবে। (ভৃত্যের প্রতি) ভিতরে ডাক্তারবাবুকে বুঝিয়ে দেগে যা।

[ভৃত্যের প্রস্থান।

শান্ত। দেখ সুশীল, কক্সবাজারে খুব বসন্ত হচ্চে। সেখানে আমাদের সেবকদল যাচ্চে। তা'দের সঙ্গে কএকটি টীকেদার পাঠা'তে হবে। আর আমাদের প্রচারকদিগকে উপদেশ দিতে হবে যে পুনঃ পুনঃ টীকে না নিলে বসন্তের প্রতিষেধ হয় না, এ কথাটা পল্লীগ্রামে ভালরূপ বুঝিয়ে দেয়। সাধারণ লোকে অনেক স্থলেই মনে করে যে একবার টীকে নিলেই হয়ে গেল। দেশের এ ভুল ভাঙ্গ্‌তে হবে। এ কাজটি কর্ত্তে পাল্লে, বোধ হয় বসন্তকে দেশ থেকে একেবারেই তাড়ান যেতে পারে।

সুশীল। স্বাস্থ্যবিধি শিক্ষা দিতে আমরা দেশে দেশে যে প্রচারক পাঠাচ্চি, তা'রা ভালরূপ কাজ কর্‌লে দেশের প্রভূত উপকার নিশ্চয়ই হতে পারে। দীনতারণ বাবুর অভাবে আশ্রমের অনেক কাজই পণ্ড হতে চল্লো! দেশের জলনিকাশের বন্দোবস্ত বিষয়ক গুরুতর ব্যাপার তো পড়েই রইলো। আর তাঁকে পাওয়ার আশা কি? (দীর্ঘ নিঃশ্বাস)।

শান্ত। ভগবান জানেন (দীর্ঘ নিঃশ্বাস)। দেখ, ফটিকচাঁদ ও তা'র দল নাকি জামিনে খালাস হয়েচে?

সুশীল। মিছে কথা, খালাস হয়নি, সবাই হাজতে আছে। পাপের বোঝা কি সহজে নামে?

[প্রস্থান।

## তৃতীয় গর্ভাঙ্ক।

পদ্মা-মোহানার নিকটস্থ ধীবর-কুটীর।

(খাটুলীর উপর জনৈক রোগী শায়িত; চারিদিকে কানাই, জগন্নাথ এবং শ্যামাসুন্দরী।)

কানাই। আজ পাঁচ দিন চলে' গেল, তবু রোগী কথা বল্‌চে না!

জগা। কি হবে বাবা? আমরা কত কষ্ট ক'রে সেই রাত্তিরে বাবুটিকে নদী থেকে' তুল্লুম। তখন ভাবলুম একটা মড়া। কিন্তু, বিশাই কাকা বল্লে মরে নেই। বাড়ী এনে' তুমি কবিরাজ লাগালে, কত যত্ন ক'চ্চ, তবু বাবু কথা বল্‌তে' পাচ্চে না। কেমন হল?

কানাই। না তেমন কিছু হবে না জগা, দেখচিস্‌নে ঘাগুলো লাল হ'য়ে উঠেচে, মুখের চেহারাও বেশ ভাল দেখাচ্চে।

শ্যামা। আহা, কোন্ সোনার সংসারের এ চাঁদ আমরা কুড়িয়ে এনেচি! মা মঙ্গলচণ্ডীর কৃপায় ইনি বেঁচে উঠুন।

কানাই। শ্যামা, তুই ক'দিন বড় খাট্‌চিস্। বাবুর সেবায় তোর আহার নিদ্রে গিয়েচে। আজ তুই বিশ্রাম কর। আজ বিশে আর জগা যা' কর্‌বার কর্‌বে।

শ্যাম। ও কথা ব'লোনা বাবা! আহা, কা'দের এই সোনার চাঁদ এই বিপদে পড়ে' প্রাণ হারা'তে বস্‌চিল। আমরা একটু খেটে খুটে যদি একে বাঁচাতে পারি, তবে তা'র চেয়ে কি একটু খাটুনি বেসী হ'ল?

জগা। বাবা, দেখ দেখ, বাবু চোক্ মেলে' চারিদিকে তাকা'চ্চে।

কানাই, বিশাই ও শ্যামা। কই, কই, দেখি!

শ্যামা। হাঁ সত্যিই তো বটে! মা মঙ্গলচণ্ডি! তুমি জান মা!

(জনৈক বৈদ্যের প্রবেশ)

সকলে। কবিরাজ মহাশয়, দেখুন, দেখুন, বাবুটি আজ চোক্ মেলে' তাকাচ্চেন!

বৈদ্য। বেশ কথা, তোমরা গোল ক'রো না, আমি দেখ্‌চি। (রোগীর পার্শ্বে উপবেশন)। (স্বগত) আহা, এমন দৃশ্য জীবনে আর দেখি নাই। ধনবান ধীবর কানাই, তা'র পুত্র জগন্নাথ ও কন্যা শ্যামা—এরা ধীবরকুলে যেন শাপভ্রষ্ট দেবতা! সবাই সরল প্রাণ ও দয়া-দাক্ষিণ্যের জীবন্ত মূর্ত্তি। কোথা হ'তে এরা এক মুমূর্ষু ভদ্র যুবককে কুড়িয়ে এনে' তা'র সেবা শুশ্রূষায় একরূপ আহার নিদ্রা পরিত্যাগ ক'রে গা' ঢেলে' দিয়েচে। আমাকে কত দূরস্থান হতে এনে চিকিৎসায় নিয়োজিত করেচে, আর যুবকের আরোগ্যকামনায় সকলে আমাকেও যেমন অনুনয় কচ্চে, তেমন বহু দেবদেবীর নিকটও মানস কচ্চে। ভগবানের কৃপায় যুবক দিন দিন ভাল হচ্চে, আর এদের প্রাণে আনন্দ ধরচে না! এ দৃশ্য দেবতারও দর্শনীয়। দেশের শিক্ষাভিমানী ভদ্রগণ! এই অশিক্ষিত ধীবরগণের আচরণ তোমাদের প্রকৃতই শিক্ষার যোগ্য।

শ্যামা। কবিরাজ মশাই, আপনি কি ভাব্‌চেন?

বৈদ্য। রোগীর অবস্থা ভাল ক'রে দেখ্‌চি। আজ অনেক ভাল। বোধ হচ্চে, যেন এখনি কথা বল্‌বেন।

রোগী। (ক্ষীণকণ্ঠে) আমি কোথায়? আপনারা কে?

জগা ও শ্যামা। (সানন্দে) বাবা, বাবা, এই তো বাবু কথা ক'চ্চে। আর ভয় নেই।

বৈদ্য। তোমরা গোল ক'রো না বল্‌চি। (রোগীর প্রতি) আপনি ভাল জায়গায়ই আছেন, বেসী কথা বল্‌বেন না। শীগ্‌গিরই ভাল হবেন।

রোগী। আমার জন্য এত কচ্চেন, এরা কি দেবতা? আমি কি দেবপুরে?

কানাই। আমরা দেবতা নই। আমরা আপনার দাসানুদাস।

বৈদ্য। (রোগীর প্রতি) আপনি এর পর সব জান্‌তে পার্‌বেন। এখন আপনি বেসী কথা বল্‌বেন না, এইটি অনুরোধ। (কানাইর প্রতি) দেখ, আজ এঁর খাওয়ার জন্য ভাল বন্দোবস্ত কর্ত্তে হবে। আমি ব্যবস্থা কচ্চি।

জগা। আমরা আপনার চিরদাস হ'য়ে রইলুম। এঁর জীবন দিয়ে আমাদের যে আপনি কি কর্‌লেন, তা' বল্‌তে পারিনে।

শ্যামা। হাঁ বাবা, বাবু ভাল হলেই কি আমাদের ছেড়ে' চলে যাবে! না বাবা, আমি এঁরে ক'দিন না রেখে' যেতে দেব না।

কানাই। আচ্ছা তা' বোঝা যাবে।

বৈদ্য। (স্বগত) আহা সরল বালকবালিকার কি প্রাণজুড়ান কথা!

## চতুর্থ গর্ভাঙ্ক।

### বাঞ্ছারামের বাটী।

(বাঞ্ছারামের প্রবেশ)

বাঞ্ছা। হা বিধাতঃ! অদেষ্টে কি লিখেচ তুমিই জান! বড়মানষের খেয়ালে প'ড়ে' গরীবের যে সর্ব্বনাশ হয়, তার দৃষ্টান্ত আমি। এক বিপাকে পড়ে' ছ'মাস জেল খেটেচি। অবশ্য ফটিক বাবু টাকা ব্যয় করেচেন, কিন্তু অপমান, মনঃকষ্ট তো আমার? এখন ঘোর বিপদ্ মাথায়। দীনতারণ বাবুর হত্যাব্যাপারে ফটিক বাবু সদলে হাজতে। আমি পালিয়েচি, পুলিশ পেছনে লেগেচে। অদেষ্টে আরও কত কষ্ট আছে, কে বল্‌তে পারে?

(সৌদামিনীর প্রবেশ)

সৌদা। ওমা, তুমি কখন এলে? চুপ্‌টি করে' দাঁড়িয়ে রয়েচ কেন? ওগো তোমার নাকি ফাটক হয়েছিল? তোমার হাতের কব্জায় কিসের দাগ? চুলগুলো অমন কেন? হায়, হায়, একি কথা গো! (রোদন)।

বাঞ্ছা। চুপ্—চুপ্—চুপ্! চেঁচাস্‌নে।

সৌদা। চুপ্ চুপ্ কর কেন? তোমার কি হয়েচে? বলি ফাটক্ হয়েছিল কি সত্যি?

বাঞ্ছা। কে বল্লে ফাটক হয়েছিল?

সৌদা। এই পাড়ার মিন্সেরা বলেচে।

বাঞ্ছা। মিথ্যে কথা।

সৌদা। তবে কি হয়েছিল গা?

বাঞ্ছা। শোন্ বল্‌চি। জানিস্‌তো যে আমি ফটিকচাঁদ বাবুর বন্ধু, আমার কত মান সম্মান। একদিন রেতে রাস্তায় চল্‌চি, খুব জল এলো। আমি দৌড়ে' পাশের বাড়ীর ঘরে দাঁড়ালুম। সে ঘরে এক যুবতী আমায় দেখে' হঠাৎ কেন যেন ভয়ে চিৎকার ক'রে উঠ্‌ল। আমি চলে' এলুম।

সৌদা। তার পর?

বাঞ্ছা। ফটিক বাবুর শত্রুরা এ কথা সরকারের কানে তুলে' দিল। কিন্তু সরকার বাহাদুর তো আমায় চেনেন।

সৌদা। তা'তো বটেই।

বাঞ্ছা। সরকার বাহাদুর আমায় ডেকে' পাঠা'লেন। আর আমার সম্মানের জন্য, তাঁরা দুটো পাহারাওয়ালা পাঠিয়ে দিলেন।

সৌদা। তা' পাঠাবেন বই কি? তোমার কত মান?

বাঞ্ছা। তা' কি বুঝিস্‌নে? বড়লোকদের পেছনে সাম্‌নে কত বরকন্দাজ পাহারাওয়ালা যায়, দেখিস্‌নে?

সৌদা। দেখেচি বই কি? তার পর?

বাঞ্ছা। জানিস্‌তো আমার হাতে বাতের ব্যথা হয়, তখন আমার ঐ ব্যথা ছিল। তা' দেখে' সরকারী লোকেরা বল্লে "বাবু, এ ব্যথা নিয়ে যেতে আপনার কষ্ট হবে, আসুন, আপনার হাতে লোহার কড়া পরিয়ে দি।" জানিস্ তো বাতের ব্যথা হলে' অনেকেই হাতে পায়ে লোহার কড়া পরে।

সৌদা। জানি। আহা, সরকারের লোকদের তো খুব দয়ার শরীর!

বাঞ্ছা। তা'র পর তা'রা আমার দু'হাতে দু'ট লোহার কড়া পরিয়ে দিয়ে, আগে পাছে থেকে' আমায় নিয়ে চলে' গেল। পরে হ্যাট্-কোট্-নেক্‌টাই-পরা, চসমাধারী এক খাঁটী স্বদেশী ডেপুটী হাকিমের নিকট তা'রা আমায় হাজির কল্লে। সেই ডেপুটীবাবু সরকার পক্ষে আমাকে অভ্যর্থনা ক'রে, কাঠের বেড়ায় ঘেরা এক উচ্চ মঞ্চে আমায় স্থানদান পূর্ব্বক আমার সঙ্গে কথাবার্ত্তা কইলেন। তার পর তিনি সরকারি অতিথিশালা—"লক্-আপে"—আমার বাসা নির্দ্দেশ ক'রে দিলেন। তুই তো ইংরেজী কথার মানে বুঝিস্‌নে, 'লক্' মানে তালা, আর 'আপ্' মানে উপর, অর্থাৎ উপর তালায় আমার বাসা হ'ল। আমার জন্য এক সরকারি বড় জুড়ী গাড়ী এল, তা'তে চড়ে' পাহারাওয়ালা সঙ্গে নিয়ে আমি সেই উপর তালা—অতিথিশালায় চলে' গেলুম। ফটিক্‌চাঁদ্ বাবু আমাকে নেবার জন্য ডেপুটীর নিকট "মুখ্‌তেয়ার" অর্থাৎ তৈরী মুখ, যা খুসী তা' বল্‌তে পারে, এইরূপ লোক বার বার পাঠা'তে লাগ্‌লেন। সরকার পক্ষের লোকেরা আমায় কিছুতেই ছাড়্‌তে চাইলে না, ডেপুটীকেও তারা সে জন্য অনুরোধ কর্‌লো। ডেপুটীও বল্লেন "উনি আর কিছু দিন থাকুন্ না?" অগত্যা আমায় সে অনুরোধ রক্ষে কত্তে হ'ল। ডেপুটীটি খুব ভাল লোক, শীগ্‌গিরই খেতাব পাবেন!

সোদা। সরকারের কাছেও তোমার এত মান সম্ভ্রম! তাই তো—তাই তো! তার পর—

বাঞ্ছা। এখানে এক মাস কেটে' গেল। তার পর ডেপুটী হাকিম আমার সঙ্গে ভালরূপ আলাপ কত্তে ডাকিয়ে পাঠালেন্। আমার জন্য সরকারি জুড়ী ও পাহারার বন্দোবস্তের কোন ত্রুটী ছিল না। আমি ডেপুটীর নিকট গেলুম। এদিন ফটিক বাবু আমাকে লইতে "মুখ্‌তেয়ার" ভিন্ন কএক জন লোকভুলানো মেয়ের গাউন-পরা শামলা মাথায় "বখিল্‌কেও" পাঠিয়ে ছিলেন। ডেপুটী বল্লে "এরূপ লোকের সঙ্গে একবার দায়রার জজ সাহেবের আলাপ পরিচয় হওয়া উচিত মনে করি। আমি একে তাঁর নিকট পাঠা'তে চাই"। পরে ঐ "বখিল্" অনেক বলায়, ডেপুটী চিন্তা কর্‌লেন; তার পর অনেক পীড়াপীড়িতে বল্লেন যে "এমন লোককে অন্ততঃ ছ'মাস সরকারি "জেলি-খানায়" যেতেই হবে।" খানা ত বুঝিস্? 'খানা' হল ভোজ, আর 'জেলি' হল একরূপ মিষ্টি সামগ্রী। 'জেলি-খানা' হল তবে মিষ্টি ভোজ। অগত্যা আমাকে সরকারি নেমন্তন গ্রহণ কত্তেই হল। অতিথিপরায়ণ বলে' ডেপুটীটির বড় নাম! পরে খানার জায়গায় নিয়ে সরকারি লোকেরা, আমার কাপড়চোপড় সক্‌রি না হয়, তার জন্যে জাঙ্গিয়া পরালো, আর দীর্ঘকালব্যাপি-ভোজে মাথা গরম না হয়, তা'র জন্যে চুল ছেঁটে' দিল। ছ'মাস ঐ খানায় কাটিয়ে, তবে আস্‌তে পেরেছিলুম। সরকার বাহাদুরের ভোজ কি আমাদের মত দু'এক দিনে ফুরোয়? বছর ভরে' চলে

সৌদা। তা' তোমার মত লোককে তাঁ'রা অত সহজে ছাড়্‌বেন কেন? সরকার বাহাছুর এত মান করেন বলেই দেশের ছুষ্‌মনদের চক্ষু শূলোয়। তাই তাঁ'রা মিছে কলঙ্ক রটায়।

বাঙ্গা। দেখ্, সরকার থেকে আবার আমার ডাক্ পড়েচে। আর অত ভোজ ভাল লাগে না। শরীরটে হয়রাণ হয়ে' পড়েচে। তাই চুপটি করে' বাড়ী চলে' এসেচি। তুই চেঁচাস্‌নে, আর কাউকে আমার কথা বলিস্‌নে। বুঝ্‌লি তো? আর পুলিশের কোন লোক এলে, শুধু বলিস্ যে "রূপচাঁদ বাবু শীগ্‌গিরই দেখা কর্‌বেন"। তাতেই সব হবে।

সৌদা। বুঝ্‌লুম। আচ্ছা, তুমি ক'দিন বিশ্রাম কর। কেউ তোমার কথা জান্‌বে না।

বাঙ্গা। ধর্‌তো এই কাগজের পুঁটুলিটা।

সৌদা। ওতে কি আছে?

বাঙ্গা। এই আমাদের দেশে যত শিশু মারা যায়, আর কোন সভ্য দেশে তেমনটি হয় না। দেশের মেয়েদের সন্তানপালনের শিক্ষের অভাবই এর কারণ। সন্তানপালনের নিয়ম-পদ্ধতির বহু কাগজ আজকাল ছাপা হয়ে, বিলি হচ্চে। তাই তোদের জন্য কতগুলি কাগজ নিয়ে এসেচি।

সৌদা। আচ্ছা, দেখ্‌বো এখন।

[প্রস্থান।

## পঞ্চম গর্ভাঙ্ক।

গ্রাম্যপথ।

(বসন্ত ও ওলাউঠার প্রবেশ)

বসন্ত। ওলা, কিন্নরীদের জ্বালায় আর বুঝি দেবতার মান থাকে না। এক কিন্নরী ম্যালেরিয়া আমাদের বেসী ত পসার করেচেই, আবার আর এক কিন্নরী ইনফ্লুয়েঞ্জা আসরে নেমেচে। হুড়্ হুড়্ ক'রে এ মাগীর পসার বেড়ে' যাচ্চে।

ওলাউঠা। যা'র ভাগ্যে যা' আছে সে তা' ভোগ কর্‌বে। অত হিংসে করলে কি হবে?

বসন্ত। দেখ্ তো'তে আমাতে একযোগে মাছিবেটাদের চাকর নিলুম। কিন্তু, বেটারা যেন কাজ ভাল কচ্চে না। চাকরি নেবার সময় বেটাদের কত

তোষামোদ ওমেদারা! ভ্যান্ ভ্যান্ করে' অস্থির ক'রে তোলে, আর কাজের বেলায় কেমন কেমন ভাব?

ওলাউঠা। ওরা তো খুব কাজ কচ্চে। এক জনের শরীরের রোগের বীজ নিয়ে অপরের শরীরে দেওয়া, মানুষের খাবারে বসে' বীজ ছড়িয়ে দেওয়া—এ সব কাজতো ওরা প্রাণপণে কচ্চে। তবে মানুষগুলোই যে শয়তানি শিখেচে। তা'রা রোগীকে মশারি টাঙ্গিয়ে রেখে' দেয়, খাবার জিনিষ ঢেকে' রাখে, কাজেই মাছিরা কাজ কর্বে কি ক'রে? আবার সংসারে 'মাছিমারা কেরাণীরাও' ওদের পেছনে লেগে' আছে।

বসন্ত। বড় তো ওকালতি কচ্চিস্? মেয়ে-উকিলে পসার ভাল জমে বলেই বুঝি মিন্সেরা মেয়ে-পোষাক গাউন পরে' ওকালতি করে?

ওলাউঠা। নে—নে; যা—যা!

বসন্ত। কথা বল্লেই অমন ফোঁস্ ক'রে' উঠিস্ কেন? আয়, চল এখন।

ওলাউঠা। কোথায়?

বসন্ত। বাসরঘরে।

ওলাউঠা। ইস্—ছাথ সক্।

বসন্ত। ও.গা, প্রাণ কচ্চে হক্ মক্।

গীত।

ওলাউঠা। হ'ল তোকে নিয়ে দায়, ওরে তোকে নিয়ে দায়,
বসন্ত। ভারীভুরী রেখে দিয়ে সোজা পথে আয়।
ওলাউঠা। না যাবো না,
বসন্ত। আমি ছাড়্বো না।
ওলাউঠা। না—যা—বো--না!
বসন্ত। আমি ছাড়্—বো না!
ওলাউঠা। কি জ্বালা!
বসন্ত। তাইতে ঝালাপালা!
উভয়ে। ঘুচ্‌ল বাঁধন, প্রাণের বেদন, ছুট্‌ল প্রেমের বায়।
পীরিত-গাঙ্গে তরুণ রাগে, ঢেউ খেলিয়ে যায়।

[প্রস্থান।

## ষষ্ঠ গর্ভাঙ্ক।

### পুকুর-ঘাট।

(কলসী কাঁখে কাত্যায়নীর প্রবেশ)

কাত্যা। মনে পড়ে, মনে পড়ে,
এমনি সাঁজের বেলা,
এই ঘাটে ভেঙ্গেছিল কপাল আমার,
এই ঘাটে চাঁদে মোর গরাসিল রাহু।
আরো পড়ে মনে,
এই ঘাটে যবে
আইল রাক্ষস এক গ্রাসিতে আমায়,
চিৎকারে কাঁদিনু যবে পরিত্রাণ তরে,
ছুটিয়া দেবতা তবে আসিয়া অমনি
বাহু প্রসারিয়া মোরে করিলা রক্ষণ।
মর্ম্মন্তুদ স্মৃতিরাশি বিজড়িত হেথা,
অহর্নিশ আশীবিষ সম দংশে মোরে।
আর কত স'ব বল,
কোমল নারীর প্রাণে কত সবে আর ?
কলসী, গৃহকার্য্য-সহচরী তুই,
কক্ষেতে রহিয়া মোর
বুঝিস্ বক্ষের ব্যথা।
আয় সহচরি,
সহচরী রূপে মোর হও গো সহায়।
কক্ষ ছাড়ি' বক্ষে আসি সখ্যভাবে মোর,
ঘুচাও যাতনারাশি এ জনম তরে।

(বস্ত্রাঞ্চলে কলসী বাঁধিয়া বক্ষে স্থাপন)

(জলের দিকে দৃষ্টি করিয়া) জল-নারায়ণ !
দিও শ্রীচরণে স্থান এই অভাগীরে। (ঝম্প প্রদান)

(বেগে দীনতারণের প্রবেশ)

দীন। হায়, হায় ! কি কর্‌লি সর্ব্বনাশী ?

(দীনতারণের জলে ঝাঁপ দিয়া কাত্যায়নীকে ধরিয়া উত্তোলন।)

এ কে ? কাত্যায়নী ?
হায়, হায়, হায় !
আত্মহত্যা মহাপাপ,
হয়ে' হিন্দুনারী একি শিক্ষা তব ?
কাত্যায়নি, কাত্যায়নি,
চেয়ে' ছাখ,
একবার দেখ চেয়ে,
স্বপনের দেশ হতে ফিরিয়াছে দীন ।

কাত্যা । (বিস্ময়ে) একি ! একি দেখি ?

(কাত্যায়নীর মূর্চ্ছা ও দীনতারণের ক্রোড়ে নিয়া বসা ।)

(বেগে সুশীলের প্রবেশ)

সুশীল । কিসের শব্দ হ'ল ? হরদয়াল ঘোষ যা' বল্লেন তাই কি ঠিক্ ? সত্যই কি কাত্যায়নী জলে ডুবলো ? কোন্ দিকে গেল ! (অগ্রসর হইয়া বিস্ময়ে) একি, আমি কি স্বপ্ন দেখ্‌চি ? না এ সব ভৌতিক ব্যাপার ?

দীন । ভৌতিক ব্যাপারও নয়, স্বপ্নও নয় । যা' দেখ্‌চেন সবই সত্যি । কথা পরে হবে । কাত্যায়নী মূর্চ্ছিতা হয়েচে । তাড়াতাড়ি ওকে ধরে নিয়ে শুশ্রূষা করার ব্যবস্থা করুন ।

সুশীল । (উচ্চৈঃস্বরে) শান্তশীল, শান্তশীল, পারতো হরদয়াল বাবুকে নিয়ে শীগ্‌গির ছুটে' এস । দেখে' যাও পুকুর ধারে চাঁদের আলোতে চাঁদ্ ফুটেচে ; আমাদের হারানো মাণিক কুড়িয়ে পেয়েচি ।

(বেগে শান্তশীল ও হরদয়ালের প্রবেশ)

শান্ত । কি হয়েচে ? ব্যাপার কি ? (দীনতারণকে দেখিয়া) একি, একি আশ্চর্য্য ? চাঁদের আলোতে সত্যি যে চাঁদ্ ফুটেচে । কিছুই যে বুঝ্‌তে পাচ্চিনে !

হর । এ কি দেখ্‌চি ? স্বপ্ন না ভেল্কী ?

দীন । আপনারা সবই সত্যি দেখ্‌চেন । সব কথা পরে শুনতে পারবেন । সংক্ষেপে বল্‌চি, কোন মহানুভবের দয়ায় প্রাণে বেঁচে' উঠেচি । অল্প কিছু পূর্ব্বে মাত্র এখানে পৌঁছেচি । এ বাড়ীর খোঁজ নিয়ে যাব ব'লেই এদিক

দিয়ে যাচ্চিলুম। দূর হতে দেখ্‌তে পেলুম, একটি মেয়ে কলসী নিয়ে জলে ঝাঁপ দিচ্চে। আত্মহত্যার চেষ্টা, ইহা সহজেই মনে হ'ল। দৌড়ে' এসে' মেয়েটিকে তুল্লুম। তখন দেখলুম যে সে কাত্যায়নী। কাত্যায়নী আমাকে দেখেই কেমন হয়ে' মূর্চ্ছিতা হ'য়ে পড়্‌লো। এখন আপনারা শীগ্‌গির একে ঘরে নিয়ে শুশ্রূষার ব্যবস্থা করুন।

হর। অহো! ধন্য, ধন্য হরি তোমার দয়া! আজ আমার দুকূল জেগে' উঠেচে। আমার হারানিধি ফিরে' এসেচে, আর আমার প্রাণপুত্রীর প্রাণ রক্ষা পেয়েচে! জয় হরি, দয়াময়।

[ কাত্যায়নীকে লইয়া সকলের প্রস্থান।

## ক্রোড়াঙ্ক।

### দীনতারণের কক্ষ।

(দীনতারণ, কাত্যায়নী, সুশীল ও শান্তশীল)

সুশীল। এ জগতে কবির কথায় যাকে স্বর্গসুখ বা স্বর্গীয় আনন্দ বলে, আজ আমরা প্রকৃতই তা' অনুভব কচ্চি। বিশাল নদীগর্ভ হ'তে দীনতারণ বাবু আশ্চর্য্যরূপ উদ্ধার লাভ ক'রে, সুস্থদেহে প্রত্যাগমন করেচেন। রাজদ্বারে ফটিকচাঁদের দল গুরুতর দণ্ডে দণ্ডিত হয়েচে; আইনের কূটতর্কে যদিও ফটিকচাঁদ নিষ্কৃতি পেয়েচে, কিন্তু, গুরুতর মোকদ্দমায় সে সর্ব্বস্বান্ত হয়ে ভিখিরীর বেশে দেশ ত্যাগ করেচে। তারপর দীনতারণ বাবুর সহিত কাত্যায়নীর শুভ সম্মিলন—মণিকাঞ্চন সংযোগ। আজ দীনতারণ বাবু রাজর্ষি সেজে' দেশের কাজে গা ঢেলে' দিয়েচেন; মা কাত্যায়নী তাঁর কার্য্যক্ষেত্রে শক্তিস্বরূপিনী। আমাদের "বঙ্গীয় সেবাশ্রম" তাঁদের প্রধান কর্ম্মক্ষেত্র।

শান্ত। দীনতারণ বাবুর দৃষ্টান্তে দেশবাসী অনুপ্রাণিত হ'য়ে, প্রকৃত কর্ত্তব্যনিষ্ঠ হ'লে, দেশে প্রকৃতই শান্তি-সম্পদের ধারা একটানা প্রবাহিত হ'বে। আজ প্রকৃতই আনন্দের দিন।

(মৎস্য-ভার লইয়া কানাই, জগন্নাথ ও শ্যামার প্রবেশ)

কানাই। কই আমার দাদাবাবু! ঐ যে, দাদাবাবু দেশে এসে' রাজা হয়েচ, রাণী পেয়েচ আর কানাই ভাইকে ভুলে' গিয়েচ!

শ্যামা। বাবা, কাকাবাবুর এ কি সাজ? আমার সে কাকাবাবু কই?

জগ। কাকাবাবু নাকি রাজা হয়েচে! আয় শ্যামা, সরে' আয়। আর সে কাকাবাবু দেখা ভাগ্যে নেই। (অশ্রুপাত।)

দীন। দাদা কানাই, এই যে আমি তোমার সে ভাই (আলিঙ্গন)। বাবা জগন্নাথ, মা শ্যামা, এই যে আমি তোমাদের সেই কাকাবাবু আছি। এস বাবা আমার, এস মা আমার (আলিঙ্গন)। কাত্যায়নি, এই আমার সেই কানাই দাদা, যার কৃপায় আমাকে ফিরে' পেয়েচ। সুশীল বাবু, শান্তশীল বাবু, আপনারা সকলে মর্ত্ত্যের দেবতা, দেবপুত্র ও দেবকন্যা দেখে' নয়ন চরিতার্থ করুন। এদের কথা সবই তো জেনেচেন।

সুশীল। আজ কি আনন্দ! প্রাণ মন ভরপুর হয়ে' গেচে। আনন্দ উথ্‌লে' পড়্‌চে!

শান্ত। সুশীল, আচ্ছা বল তো এই অশ্রুতপূর্ব্ব নাট্যাঙ্গের মহান্ অভিনেতা কে?

সুশীল। কা'কে ফেলে কা'কে বলব? সব যেন গোল হয়ে' যাচ্চে।

(বেগে জনৈক পাগলের প্রবেশ)

পাগল। গোল কিছু নেই, একবাক্যে বল—"কানাই"। হাঃ হাঃ হাঃ।

সুশীল। তাইতো! তাইতো! কে তুমি?

পাগল। হাঃ হাঃ হাঃ—হাঃ হাঃ হাঃ আমি, আচ্ছা আমি, আমিই তো। (কাঁদিতে কাঁদিতে) মহাপাপী! মহানারকী! ঐ ঐ নরক ছুটে' আস্‌চে! (কাত্যায়নীর পায় পড়িয়া) দে মা দে, চরণধূলো দে—পাপের প্রায়শ্চিত্ত ক'ত্তে চল্‌চি। হাঃ হাঃ হাঃ।

[বেগে প্রস্থান।

দীন। এ যে ফটিকচাঁদ! অহো! এ দৃশ্যে বুক ফেটে যায়। কেউ কি ওকে ফিরোতে পারে?

শান্ত। আর কি সে আছে? কোথায় ছুটে' গেচে!

সুশীল। তবে সবাই বলুন শান্তি—শান্তি—শান্তি।

# পট পরিবর্ত্তন।

## উজ্জ্বল দৃশ্য।

বঙ্গমাতার আবির্ভাব।

(সহচরীগণের গীত)

আজি সুখ-নিশি, হাসে দশদিশি,
সুজন সুখদ সঙ্গে সুধা ক্ষরিল।
ধর ধর সুধা মিটাইয়া ক্ষুধা
ধরণীর দেহ কর সুখ-শীতল।
শিখিয়া শিখাও সাধে সাধনার গান,
জাগিয়া জাগাও দেশে সবাকার প্রাণ,
এই নব মন্ত্রে, সাধি' হৃদযন্ত্রে,
সাধ সুধী, নিরবধি মর্ত্ত্য-মঙ্গল।

যবনিকা পতন

সমাপ্ত।

B. G. Press—29-9-1924—145V—5,000—S. C. M.